বলিয়া না ডাকিলে চলে না। মা বলিয়া উন্মাদ হইয়া, তোমার নাম কীর্ত্তন না করিলে চলে না। আমাদের মা-ধন অতি সুন্দর ধন। মার কাছে যাই, মা মা সপ্তস্বরে সাধন ভিন্ন বৃদ্ধের উপায় দেখি না। মা, দিন গেল, এখন ক্রমে ভয় বিপদ বাড়িতেছে, পাছে নিরাশ হই, শুষ্ক হই, অবিশ্বাসী হই। ভয় হয় বলিয়া মাকে ডাকিব ; ভীত মনই তোমার হাত খুব জড়াইয়া ধরিয়া থাকে। আমাদের এখন যত ভয় হইবে, এদিক ওদিক তাকাইব না। মার বুকে মুখ রাখিয়া দিব। মার আদেশ শুনিব, মার কাজ করিব, মার মুখ দেখিব, আর মাঝে মাঝে মার বক্ষের সুধা পান করিব। কেবল ডাকি মা তোমায়, ক্ষুদ্র পশুশাবকের মত। বুদ্ধিবিহীন আমরা, আমাদিগকে কোল দাও। এখন চারিদিক অন্ধকার দেখিয়া মাকে ডাকিব, এখন মা মা বলিয়া কিছুদিন ডাকিয়া লই, তোমার পা খুব জড়াইয়া থাকি। তোমায় যেন খুব ভালবাসি। সকল ব্যবস্থা তুমি করিয়া দাও, আমরা সংসারের সকল ভার তোমায় দিয়া, কেবল মা মা মা মা বলিয়া ডাকিব ; তাহা হইলেই জীবন সার্থক হইল, আনন্দ পূর্ণ হইল। মার মত মিষ্ট নাম নাই, মার মত ধন নাই। অতএব, জীব, মা ব'লে আদর করিয়া ডাক, ভাল করিয়া সুধামাখা মা-নামটি কর। হে দয়াময়ি, কাঙ্গালের জননি, এই গরীবদের এই আশীর্ব্বাদ কর, আমরা যেন অবশিষ্ট জীবন মা বলিয়া ডাকিয়া, সকল পুণ্য শান্তি পাই ; কৃপা করিয়া, ভগবতি, এই প্রার্থনা পূর্ণ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

# পবিত্র অন্ন

( কমলকুটীর, বুধবার, ২৪শে চৈত্র, ১৮০৩ শক ;
৫ই এপ্রিল, ১৮৮২ খৃঃ )

হে পিতঃ, পৃথিবী এটা স্বীকার করিবে না যে, স্বভাব চলে যায়, ঘসিলে মাজিলে স্বভাব বদ্‌লায়। আমরা একজন নয়, সকলেই এ দৃষ্টান্ত দেখাইলাম। ইহারা প্রেম করিতে জানে না। ভক্তেরা বলেন, ধর্ম্মের মহিমা কৈ রহিল, যদি কাল সাদা না হয়, কৃষ্ণাঙ্গ গৌরাঙ্গ না হয় ? এজন্য তাঁহারা চিরকাল বলিয়া গিয়াছেন, স্বভাব বদ্‌লায়। আমরা মরিবার পূর্ব্বে ইহা দেখাইয়া যাইব। হরি, দেখ, যাহারা ঈর্ষান্বিত রাগী লোভী, তাহাদের সেগুলো আছে কি না। যদি থাকে, তবে তো স্বভাব বদ্‌লায় না। যদি দেখিতাম, রাগী লোভী অহঙ্কারীরা এ দলে এসে, বিনয়ী লোভশূন্য ক্রোধশূন্য হইয়াছে, তবে পৃথিবীকে বলিয়া যাইতাম, এই দেখ, স্বভাবের পরিবর্ত্তন হয় ধর্ম্মের মহিমায়। হরি, এখনও উপায় যায় নাই। বদল হয়, ইহার প্রমাণ কি এ দলে সাব্যস্ত হইতে পারিবে ? এখনও যদি সম্ভব হয়, দুটো পাঁচটা বদল হউক। স্বভাব বদল হইল না বলিয়া, কাজগুলোও সেই রকম রাখিয়া যাইতে হইবে ? মা, স্বভাব তো বদল হইল না। কিন্তু, মা, চেষ্টা করিতে হইবে। গরীবের প্রার্থনা তোমার চরণে, এই প্রেরিতদের তোমার ঠাকুরবাড়ীর অন্ন খাওয়াও। পৃথিবীর লোকে যেন ইহার পরে বলে, মরণ পর্য্যন্ত চেষ্টা করিয়াছে ; ঔষধ দিবার যে, ঔষধ দিয়াছে। মা, এখানকার লোকে কেবল তুমি যাহা দিবে, তাহাই খাইবে। কেবল তোমার টাকা, তোমার চাল, তাহা নয়, তোমার রান্না পর্য্যন্ত খাইবে। তুমি অন্নকে ধর্ম্মান্ন করিয়া, প্রচারকদের ডাকিয়া, তাহাদের উদরে পবিত্র করিয়া দিবে। ভবিষ্যতের লোকে যেন

জানিতে পারে, স্বর্গ থেকে শেষ পর্য্যন্ত ঔষধ দিয়াছে, মানুষ গ্রহণ করুক, আর না করুক। তোমার ঠাকুরবাড়ীর ভাত যদি তোমার অভিপ্রেত হয়, আমরা কেন কুণ্ঠিত হই? হরির প্রেমে মুগ্ধ হইয়া, হরির বাড়ীর অন্ন খাই। নববিধানের ভাত খাইয়া দেখি, ইহাতে ভিতরে নববিধান গজায় কি না। যতদিন বাঁচিয়া আছি, এই হস্ত দিয়া তোমার কাজ করিব। পবিত্র অন্ন আহার করুক, প্রচারকের হস্ত পবিত্র হইবে, জিহ্বা পবিত্র হইবে, শরীর পবিত্র হইবে। যে যাহা করিবে করুক, বিধান পবিত্র থাকুক, দরবার নিষ্কলঙ্ক থাকুক। হে মাতঃ, হে অন্নপূর্ণা, দয়া করিয়া তুমি আমাদিগকে এই আশীর্ব্বাদ কর, যেন ভাই বন্ধু মিলিয়া, তোমার হস্তের সাত্ত্বিক পবিত্র অন্ন খাইয়া, প্রাণকে দিন দিন শুদ্ধ এবং সুখী করিতে পারি। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ !

## আমার দলের লোক

( কমলকুটীর, বৃহস্পতিবার, ২৫শে চৈত্র, ১৮০৩ শক ;
৬ই এপ্রিল, ১৮৮২ খৃঃ )

হে ভগবন্, তুমি বলিতেছ, কিছু হইল না, আমিও তাহাতে সায় দিতেছি। আসল কাজে নববিধান যদি নিষ্ফল হইয়া থাকে, তোমার সায় না দেওয়াই ঠিক। তুমি যদি বল, তুই তো কিছু পারিলি না, তাহা হইলে আমি আমার বিরুদ্ধে তোমার নিকট সাক্ষ্য দিব। অক্ষম হইব, আবার মিথ্যা কথা কহিব? কাজ কি? যাহা হইবার হইল, এখন তোমার কথা সত্য বলিয়া মানি। নববিধানের অর্থ এই, খুব বিভিন্নতা প্রভেদ থাকিলে প্রাণের ভাই বলা যায়, খুব মাতামাতি মেশামেশি হইতে

পারে। আর প্রতি জনের ভিতরই জ্ঞান, ভক্তি, কর্ম্ম, বৈরাগ্য, ঈশা মুষা, শ্রীগৌরাঙ্গ, বুদ্ধ সকলের ভাব দেখা যাইবে। তাহা যদি না হইল, কেহ যদি একটু একটু ভক্তি, কেহ একটু একটু জ্ঞান, কেহ একটু একটু কর্ম্ম, কেহ একটু একটু বৈরাগ্য দেখান. তবে সে পুরাতন বিধি হইল, রথখানা উল্টো দিকে গেল। তুমি 'হইল না, হইল না' বলিয়া প্রতিবাদ করিয়া উঠিলে। তবে এ নববিধি নয়, পুরাতন বিধি। মা, আমি নীল লাল সাদা সব রঙ্গ লইয়া মালা গাঁথিতে চাই, কিন্তু যে রঙ্গ চাই, সে সব রঙ্গই দেখিতে পাই না। কেমন করিয়া মালা গাঁথি? মা, তুমি বলিতেছ, অলৌকিক কীর্ত্তি স্থাপন কর; সকলেই দেখিতেছি লৌকিক, কেমন করিয়া হইবে? কোটি টাকা দিয়া বাড়ী করিতে হইবে, এক পয়সাও নাই, কেমন করিয়া হইবে? চড়চড়ি রাঁধিতে হইবে, আলু, পটল, শাক, আর এই হইল থোড়, বেগুন, উচ্ছে; যে তিনটা চাই, তাহার একটাও নাই, কেমন করিয়া হইবে? ইহারা বৈরাগ্যের খাওয়া খাইবে না, যোগাসনে বসিবে না, ধর্ম্ম-সমন্বয় করিবে না, দায়িত্ববিহীন ফাঁকির কাজেই রহিয়া গেল। এ সব লোক কেন চিহ্নিত হইল? না, লোক ভাল; আমি পারিলাম না। তাহাই বুঝি? মাল মসলা ভাল, আমি পারিলাম না. এই দুইটিই ঠিক। এ মসলাতে আমি পারিব না। নব-বিধানের গঠনের সময় এঁরা অপারক হইলেন, ব্রাহ্মসমাজ-গঠনের সময় ইঁহারা খুব পারিতেন। এখন করিলে কি, হরি, এখন বৃদ্ধ বয়সে এত বড় ধর্ম্ম আনিলে? সে রকম লোক কৈ, সে রকম মসলা কৈ, সে তরকারি কৈ? ইহারা বলে, খুব ভালবাসিয়াছি, নাচিয়াছি, মত্ত হইয়াছি; আবার সে রকম করিব? পুরাতন লোকের প্রতি নবানুরাগ আবার কি? যাহা করিবার করিয়াছি, এখন আর হয় না। মা, আমার মনের মতন লোক চিরনবীন না হইলে হইবে না। ৭০ বৎসরে যে

লোহার কড়াই খাইতে পারিবে, সে রকম লোক না হইলে আমার হইবে না; পারি না যে বলে, এমন লোক আমার দলের নহে। ভাই ব'লে ভালবাসি, কিন্তু আমার কাজ তাহাদের দ্বারা হইবে না। যৌবনকালে ইঁহারা করিয়াছেন, তাহাতে বাহাদুরি কি? সে সকলেই করে। বৃদ্ধ বয়সে ইঁহারা আর পারেন না। অন্য লোকেও তাহাই করে। তবে আর নববিধান কি হইল? নববিধানের শত্রু হইলেন ইঁহারা। মা, বল না, মসলার কি দোষ আছে? এ লোকদের দ্বারা কি হইবে? বলুন ইঁহারা, আমি লোহার কড়াই খাইতে পারি, আমি ৮০ বৎসর বয়সে ১টা রাত্রি অবধি খাটিতে পারি। আমার ভক্তিবিশ্বাস টলে না, দলপতি যাহা বলেন, আমি প্রাণ দিয়া তাহা করিতে পারি। মা, তাহা যদি না বলেন, আমার মনের মত লোক হইল না। আমাকে উপায় করিয়াছিলে, যন্ত্রী হইয়া আমাকে যন্ত্র করিয়া দিলে, যন্ত্র ভাঙ্গিয়া গেল, যন্ত্র দ্বারা কিছু হইল না। মা, তবে আমি আর কি করিব? ইঁহারা দোকান ভাঙ্গিয়া দিলেন; আমি সন্ধ্যা অবধি জিনিষ লইয়া কি করিব? ইঁহারা ব্রাহ্ম-সমাজের অপরাহ্ণ অবধি থাকিয়া সরিয়া পড়িতেছেন। আমি কি করিব? পৃথিবী বলিবে, তবে তোর দোষ আছে, নতুবা পুরাতন লোকেরা তোকে ছাড়িয়া যায় কেন? তুই ইহাদের স্ত্রী পুত্র পরিবারের ভার গ্রহণ করিস্ নাই, তুই দুখানা কাপড় দিব বলিয়া একখানা দিয়াছিস্, তুই ইহাদের উপযুক্ত বেতন দিস্ নাই, তোর দলে যাব না, তুই মিস্ত্রী যেখানে, তোর অধীনে কাজ করিব না। মা, বসিয়া হাসি, বসিয়া কাঁদি; লোক যাউক না, তোমার কাজ বাকি থাকিবে না, তোমার মন্দির নির্ম্মাণ হইবেই। আমি একলা মিস্ত্রী হইব, কামার হইব, ছুতার হইব, একলা সুরকি মাথায় করিয়া আনিব, তোমার মন্দির নিশ্চয়ই প্রস্তুত করিব। ৪০ হাজার বৎসর পরে হউক, কিন্তু হইবেই। পরিত্রাণ তো হইবেই। তুমিও ব্যস্ত

নও, আমিও ব্যস্ত নই। তোমার কাছে দশ পনর হাজার বৎসর, পাঁচ লক্ষ বৎসর পাঁচবার হাই তুলিবার সময়ের মত। আর তোমার গরীব ছেলেও তোমার প্রসাদে ব্যস্ত না হইতে শিখিয়াছে। হইবেই হইবে। ইহারা চলিয়া গেলে কি আর হইবে না? ঐ যে আবার সাজের ঘরে লোক সাজিতেছে! ৫০ হাজার বৎসর পরেও তো আসিবে। মা, এ গরীব লোকগুলির কি হইবে, বল। পারি না, পারি না, আর কেন বলে? ইহাদের ভিতর ঈশা মুষার রক্ত আছেই। মনে করিলে এখনি অলৌকিক কার্য্য করিতে পারে। তবে পারি না বলিলে, আর কি হইবে? হে দয়াময়, হে কৃপাসিন্ধো, কৃপা করিয়া আমাদিগকে এই আশীর্ব্বাদ কর, আমরা "পারি না" এই শব্দ ত্যাগ করিয়া, তোমার আজ্ঞা প্রাণপণে যেন পালন করিতে পারি। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

---

## উপযুক্ত দল

( কমলকুটীর, শুক্রবার, ২৬শে চৈত্র, ১৮০৩ শক ;
৭ই এপ্রিল, ১৮৮২ খৃঃ )

ঠাকুর, একত্রে উৎসব করিলাম, সাধন করিলাম, আমোদ করিলাম, নাটক করিলাম ; তাহার পর সব ফাঁক কেন? বন্ধুরা বলেন, আমি পাপী ; আমি বলি, আমি পাপী। যত আমি আমার পাপ বুঝি, তত ইঁহারা আপনাদের সাধুতা বুঝুন ; গুরু শিষ্যে প্রণয় হইল না, মিল হইল না, এখানে আনুগত্য সম্ভব নাই। আমার মতে সকলের পাপ বাড়িতেছে। আত্মগ্লানি বশতঃ অন্ন আহারে অনিচ্ছা। ভাইয়ের চরণ ধরিয়া কাঁদা, ইহা আমি অনেক দিন দেখি নাই। আর কেহ দলপতি হইলে, শিষ্যের শ্রদ্ধা ভক্তি আকর্ষণ

করিতেন। সাধু বলিয়া লইতেন, সাধুতে সাধুতে মিলন হইত। কিন্তু, ভগবন্, যে নিজে আপনাকে এত পাপী ব'লে জানে, তাহার শিষ্য কখন হইবে না। আমার চরিত্র আমি বুঝি, আমার মত মানুষ আমার কাছে আসিল না বলিয়া, আমি পারিলাম না এবার। আমার মত পাপী কয়জন আমার কাছে আসিলে, তাহাদের লইয়া আমি কাজ করিতে পারিতাম। আর যাঁহারা আমার পূজ্যপাদ হইতে চান, তাঁহাদের দোষ ধরি, কিম্বা উপাসনার সময় তাঁহাদের ঠুকি, ইহা তাঁহারা ইচ্ছা করেন না, পূজনীয় হইয়া থাকিতে চান ; তাঁহাদের লইয়া আমার কাজ হইবে না। আমি আমাকে পাপী বলিয়া জানি, ইহাতে যে কল্পনার রং দেওয়া, তাহা নহে। এ কথা ঠিক। এজন্য আমার সঙ্গে মিলিবে না কাহারও। আত্মগ্লানির রথে ইঁহারা উঠিবেন না। ২৫ বৎসর পরে এত পাপের আলোচনা ইঁহারা শুনিতে চান না। "এত প্রেম ভক্তির সময় কেবল পাপ পাপ পাপ, এখন জীবন বেশ মধুময় হইয়া আসিয়াছে, বেশ সুখে আছি। একটু ভাইকে ভাল না বাসিতে পারিলে কি ক্ষতি ?" এই কথা সকলেই বলেন, কেবল আমি বলি না। ভগবন্, আমি যে বিশ্বাস করি, ভাইকে ভাল না বাসিলে ব্রহ্মদর্শনও হইবে না, স্বর্গে যাওয়াও হইবে না। রোজ বলি যে, "বল, ভাই, আমি পাপ করিয়াছি", কিন্তু তাহা কেহই বলেন না। আরও অগ্রাহ্য। মা, তোমার ছেলে তোমার রহিল। এখানে আমার চাকরি বন্ধ হইল। না ? আমি যতদিন আমার মত পাপী না পাই, আমার কাজ করা হইবে না। যাঁহাদের পাপ নাই, লোভ নাই, যাঁহারা কল্যকার জন্য ভাবেন না, যাঁহারা সাধু, তাঁহাদের সঙ্গে আমার মত বিষয়ী সংসারী, যে ছাপাখানার পয়সা আনিয়া খায়, তাহার সঙ্গে মিলিবে না। কাল হাতে কখন সুন্দর চরণ সেবা করা যায় না। আমি যদি আমাকে খুব নীতিপরায়ণ, খুব সাধু না বলি, ইঁহাদের সঙ্গে মিলিবে না। মা, এখানে চাকরি উঠিল

বলিয়া দুঃখ কেন? তোমার সংসারে ঢের কাজ, ঢের চাকুরি। ইঁহারা যদি সেবা না গ্রহণ করেন, ইহার পরের মনিবেরা লইবেন, যাঁহারা চৌদ্দ হাজার বৎসর পরে আসিতেছেন; মনের সুখে তোমার সংসারে খাব দাব, কাজ করিব। হে কৃপাময়, হে প্রেমসিন্ধো, কৃপা করিয়া আমাদিগকে এই আশীর্ব্বাদ কর, আমরা যেন অনুরাগে প্রেমে মিলিত হইয়া, এক অবস্থার হইয়া, উপযুক্ত দল হইয়া, সুখী হইতে পারি। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## ভিক্ষাব্রত

( কমলকুটীর, শনিবার, ২৭শে চৈত্র, ১৮০৩ শক;
৮ই এপ্রিল, ১৮৮২ খৃঃ )

হে প্রেমময়, ভিক্ষুকের মর্য্যাদা এই দেশের শাস্ত্রকারেরা চিরদিন গান করিয়াছেন। বিষয়ী সংসারীর কাছে ভিখারী হেয় নীচ, ধার্ম্মিকের কাছে ভিখারী অতি উচ্চ। হে ভগবন্, তুমি জান, ভক্তের পক্ষে ভিখারী হওয়া কত আবশ্যক, কত প্রয়োজনীয়। ভক্তের মুখ ভিখারীর মুখ, ভক্তের ব্যবসায় ভিক্ষা করা। প্রেমময় পরমেশ্বর, এই যে আশ্চর্য্য ব্রত তুমি পৃথিবীতে স্থাপন করিয়াছ, ভক্তেরা তাহার মহিমা বুঝিল। কি সুখ তাঁহাদের, পবিত্র ভিক্ষার অন্ন যাঁহারা আহার করেন। কি সুখ তাঁহাদের, যাঁহারা ভিক্ষার জলে তৃষ্ণা দূর করেন। উপার্জ্জন করিবার ইচ্ছা তবে কেন এত প্রবল? ভিক্ষাই যদি বৈকুণ্ঠে লইয়া যায়, তবে মানুষ ভিক্ষা করে না কেন? তুমি যে দয়াসিন্ধু, দয়া করিয়া জীবের কল্যাণের জন্য ভিক্ষা ব্রতটি স্থির করিয়া দিয়াছ। স্বর্গের রাস্তায় ভিক্ষার নিয়ম করিয়া রাখিয়াছ। যে স্বর্গে যাইবে, সে ভিক্ষা করিতে করিতে যাইবে।

আমরা অসাত্ত্বিক অন্ন উদরে রাখিয়া অপবিত্র হইলাম। তোমার প্রেম বুঝিলাম না। তোমার সহবাস পাইলাম না, তোমার কার্য্য করিতে পারিলাম না। ভিক্ষা করিলাম না। যে অন্ন উদরে গেলে শরীর পবিত্র হইয়া যায়, সমস্ত পাপ দূর হইয়া যায়, শরীরকে দ্বিজ শরীর করিয়া দেয়, সেই ভিক্ষার অন্ন খাইলাম না। ভিক্ষা না করিলে তো দ্বিজ হওয়া যায় না, উপনয়ন হয় না ; তুমি জান, ভিক্ষা করা বড় উচ্চ কার্য্য। ভিক্ষা না করিলে দ্বিজধর্ম্ম-গ্রহণ হয় না। দেব, অবশিষ্ট জীবন যেন ভিক্ষাতে পর্য্যবসিত হয়, এই ভিক্ষা তব চরণে। কাল অন্ন উদরে দিব না। লক্ষ্মীর সংসারে লক্ষ্মীর অন্ন আমাদের শরীর রক্ষা করিবে। আমরা সংসারে আসিয়াছি অর্থোপার্জ্জন করিতে নয়, কিন্তু ভিক্ষার মহিমা দেখাইতে। তোমার দেওয়া অন্ন আমরা স্পর্শ করিলেই বুঝিতে পারিব। সংসারের অন্ন, পৃথিবীর চাল স্পর্শ করিব না। লক্ষ্মীর হাতের দেওয়া অন্ন কেবল আহার করিব। ভিক্ষা করিতে দাও, ভারতের সেবা করিয়া ভিক্ষার অন্নে জীবন ধারণ করিব। তোমার ঠাকুরবাড়ীতে তোমার দেওয়া সাত্ত্বিক অন্ন যেন তোমার পরিবারেরা পায়, এমন ব্যবস্থা করিয়া দাও। ভিক্ষা করিয়া শরীর রক্ষা করি। এই কঠিন ব্রত যাহাতে গ্রহণ করিতে পারি, এমন ক্ষমতা দাও। ভিক্ষুকের বংশ ধন্য, ভিক্ষাতে আমাদের পরিত্রাণ। হে দয়াময়, দয়া করিয়া ভিক্ষার মাহাত্ম্য আমাদিগকে বুঝাইয়া দাও। হে কৃপাময়, তুমি দয়া করিয়া এই আশীর্ব্বাদ কর, আমরা যেন পৃথিবীর লোভ বাসনা ত্যাগ করিয়া, ভিক্ষার সাত্ত্বিক অন্ন উদরে দিয়া, শরীরকে শুদ্ধ করিতে পারি। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তি !

## নববর্ষের জন্য প্রস্তুতি

( কমলকুটীর, বুধবার, ৩১শে চৈত্র, ১৮০৩ শক ;
১২ই এপ্রিল, ১৮৮২ খৃঃ )

হে রূপসাগর, হে গুণসাগর, অদ্য কলঙ্কসাগর উত্তীর্ণ হইয়া যাহাতে কল্য পুণ্যধামে উপস্থিত হইতে পারি, এমন আশীর্ব্বাদ করিতে কৃপণ হইও না। বৎসরটা যায়, ৩৬৫ দিন যায়। গেল যে, দিন যে হইয়া আসিল। এই দুই বৎসরের সন্ধিস্থলে দাঁড়াইয়াছি। হে দীনবন্ধো, এই অবস্থায় আমাদের কি করা উচিত? এই যে এত বড় দায়িত্ব লইয়া, আর একটা নূতন বৎসরে প্রবেশ করিতেছি তাড়াতাড়ি। এই যে বৎসরের শেষে কত বড় বড় প্রার্থনা, এইগুলি ঠাকুরঘরে ইঁহারা শুনিলেন, আমাকে জানিতে দাও, ইঁহারা তোমার আদেশ কতদূর পালন করিবেন। কে কে কি কি ব্রত গ্রহণ করিবেন, বল। হে রাজাধিরাজ, নববর্ষের আরম্ভটা অমনি যাইতে দিও না। পুরাতন পাপের জন্য অনুশোচনা করিয়া, নববর্ষে নূতন কাজ আরম্ভ করি। তোমার রাজ্যে কি কি নূতন কার্য্য করিব, ঠিক করিয়া ব্যবস্থা করিয়া লই। পুরাতন বৎসরের সম্পর্ক আর থাকিবে না, তাহার জঞ্জাল আর সঙ্গে লইব না। সব ঠিক করিয়া, আনন্দে নূতন বৎসরে প্রবেশ করিব। ও রাস্তা কাল থেকে বন্ধ হইবে, নরনারী তোমার নূতন বিধানের পথে চলিবে। বৎসরের শেষে তোমার পদারবিন্দ আমাদের চিন্তার বিষয় হউক। যাহার যাহা করিবার থাকে, করিয়া লই। হে কৃপাময়, হে গতিনাথ, কৃপা করিয়া আমাদিগকে এই আশীর্ব্বাদ কর, আমরা যেন এই গম্ভীর দীনে, বৎসরের শেষ দিনে কি কি ধর্ম্মের ব্যবসায় গ্রহণ করিব, কি কি কার্য্য করিব, ঠিক করিয়া লই। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ !

## সন্ন্যাসী ও সন্ন্যাসিনী

( কমলকুটীর, শুক্রবার, ২রা বৈশাখ, ১৮০৪ শক ;
১৪ই এপ্রিল, ১৮৮২ খৃঃ )

হে দীনকাণ্ডারী, আশীর্ব্বাদ কর, আমরা যে তোমার সন্তান সন্ন্যাসীদের পরিবারে থাকি। অবশিষ্ট জীবন আমরা যেন সন্ন্যাসী সন্ন্যাসিনী হইয়া থাকিতে পারি। পৃথিবী আশা করিয়া আছে, সন্ন্যাসী সন্ন্যাসিনীদিগের দল দেখিবে বলিয়া। দেখাও সেই নূতন সংসার। সন্ন্যাস-ধর্ম্ম জঙ্গল হইতে কিরূপে সংসারে প্রবেশ করিবে, দেখিতে চাই। সন্ন্যাসী স্ত্রীকে ছাড়িয়া, মাকে পরিত্যাগ করিয়া, নবদ্বীপ হইতে শ্রীক্ষেত্রে চলিয়া গেলেন, চারি শত বৎসর পূর্ব্বে। সে রথখানি আবার হাসিতে হাসিতে, সভ্যতার নিশান মাথায় করিয়া, ঘরের দিকে ফিরিল কিরূপে, বল। পরমেশ্বর, সোজা রথের ইতিহাস লিখিলে ; এবার উল্টোরথের ইতিহাস লিখিবে না? যাঁহারা চলিয়া গিয়াছেন, তাঁহাদের কথা বলিলে ; যাঁহারা ফিরিয়া আসিলেন, তাঁহাদের কথা বলিবে না? নির্ব্বাসনের কথা বলিলে, ফিরিয়া আসিবার কথা বলিবে না? অবিবাহিত, ভার্য্যাত্যাগী, পরিবারত্যাগী, গৃহত্যাগী সন্ন্যাসীর পরিচয় পৃথিবী খুব পাইয়াছে। এখন স্ত্রী পুত্র পরিবারের ভিতর সন্ন্যাস পৃথিবী দেখিতে চায়। নূতন সন্ন্যাসী সন্ন্যাসিনী একত্র হইয়া, কিরূপে সমস্ত সংসারকে ধর্ম্মের সংসার করে, সন্তান পালন করে, এবার তাহাই দেখাও। ইহাতে রাগ হয় না, লোভ হয় না, হিংসা হয় না, অহঙ্কার হয় না। ইহাতে টাকা হাতে পড়িলে কিছু ক্ষতি হয় না, যেন খড়ের মত। শ্রীহরি, সন্ন্যাসিনীর গল্পটা বল। অর্দ্ধেক গল্প বলিলে, গল্প পূর্ণ হইল না। অপূর্ণ গল্প বড় কষ্টকর। রথখানা চলিয়া গেল, আর ফিরিয়া আসিল না? ঘরের ছেলে ঘরে আসিল না? বিষ্ণুপ্রিয়া

চিরকাল কাঁদিবে? পরমেশ্বর, যাওয়ার পরে যে আসা, অদর্শনের পর যে দর্শন, বিচ্ছেদের পর যে মিলন, পুরাতন বিধানের পর যে নূতন বিধান। যে যাত্রার পর মিলন নাই, সে যে অযাত্রা। ১৮০০ বৎসর পূর্ব্বে যে যাত্রা করিয়া গেলেন, বলিয়াছিলেন, আনন্দকে পাঠাইয়া দিবেন? কৈ, আসিল না? ঈশা বর হইয়া আসিবেন, ঈশার সঙ্গে পৃথিবীর বিবাহ কবে হইবে? কৈ, বর যে আসিল না? ভাল দিন বুঝি হইল না? ঋষিরা সকলে যে ফিরিয়া গেলেন, পৃথিবী অসার জানিয়া আপন আপন হিতসাধন জন্য বনে চলিয়া গেলেন। সন্ন্যাসীর কি সন্ন্যাসিনী হয় না? তপস্বীর কি তপস্বিনী হয় না? ঊনবিংশ শতাব্দী ঘটক হইয়া সন্ন্যাসীর বিবাহ দিতে আসিলেন। এমন মেয়ে কে আছে, যাহার কপালে লেখা সন্ন্যাসিনী? দয়াময়, এবার তুমি দয়া করিয়া ব্যবস্থা করিয়া দিলে, পতির সহিত সতীর মিলন। যে রথে সন্ন্যাসী একলা যাইত, সে রথ ফিরিয়া গিয়াছে। এবারকার রথে সন্ন্যাসীর পার্শ্বে সন্ন্যাসিনী। এবার বর হইয়া, ঋষিগণ নূতন বেশ ধারণ করিয়া, সংসারে প্রবেশ করিতেছেন। ধন্য তবে পৃথিবী। হে দয়াময়, হে কৃপাসিন্ধো, কৃপা করিয়া আমাদিগকে এই আশীর্ব্বাদ কর, আমরা যেন এই উপযুক্ত সময়ে, যুগল সাধন করিয়া, বৈরাগী হইয়া, সংসার ধর্ম্মের মিলন করিয়া, শুদ্ধ এবং সুখী হইতে পারি। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ !

## নব সন্ন্যাস-ধর্ম্ম

( কমলকুটীর, শনিবার, ৩রা বৈশাখ, ১৮০৪ শক ;
১৫ই এপ্রিল, ১৮৮২ খৃঃ )

হে প্রেমস্বরূপ, সংসার এই কথা বলে, আমি সুখে থাকি, ভাই দুঃখে থাকুক। আমি বেশ সুস্থ-শরীর হই, যত ব্যামোহ ভাইয়ের হউক। আমার খুব টাকাকড়ি হউক, আমার খুব বিদ্যা হউক, আর ভাই গরীব হউক, মূর্খ হউক। এই সংসার বলে, মনে মনে এই ব্রত সংসারের। তাহার পর ধর্ম্ম যখন সংসার তাড়াইতে আসিলেন, কি বলিলেন? বলিলেন, আমি দুঃখী হই, ভাইও দুঃখী হউক; আমার রোগ হউক, ভাইয়েরও রোগ হউক, আমি তৃষ্ণায় জল পাইব না, ভাইও পাইবে না; আমার ছেলেদের টাকা অভাবে লেখাপড়া হইবে না, ভাইয়েরও ছেলেরা টাকা অভাবে মূর্খ হইবে। মা, তুমি এই দুই অবস্থার মধ্যে শেষটিকে ভাল বলিবে বটে, কিন্তু তাহার অপেক্ষা উচ্চ চাও, তাই নববিধান পাঠাইলে। তিনি আসিয়া ধর্ম্ম ও সংসার উভয়ের মাথায় মারিলেন, বলিলেন, আমি গরীব হইলামই বা, ভাইয়ের টাকা হউক; আমি দুঃখী হই, ভাই সুখী হউক; আমি ছোট হইয়া যাইব, আর সকলে বড় হইবে; আমি অপমান পাইব, আর সকলে মান পাইবে; আমি ছাতা হইয়া থাকিব, সব রৌদ্র আমার উপর আসিবে, আর ভাইরা শীতল স্থানে থাকিবেন; আমি ভিক্ষা করিব, অপমান সহিব; ভাইরা ভিক্ষা করিবে না, ভিক্ষার ফলভোগ করিবে, কিন্তু অপমান সহ্য করিবে না। মা, লোকে কেবল সংসার আর ধর্ম্ম এই দুইটাকে জানে। তৃতীয় যে আছে, তাহা জানে না। বাইবেলে দুইখানা বই আছে, পবিত্রাত্মা যে আছে, তাহা ভুলিয়া গেল! তেমনি সমস্ত পৃথিবী ধর্ম্ম ও সংসার এই দুই জানে। নববিধান

জানে না। মা, সন্ন্যাস-ধর্ম্ম পৃথিবী বুঝে না। তুমি বলিয়াছ, সন্ন্যাস-ধর্ম্মের এই নিয়ম, গুরু অপেক্ষা শিষ্য বড়। হে ভগবন্, পৃথিবীতে এই সর্ব্বোৎকৃষ্ট মত প্রচার কর। আমি দেখিলাম, লোকে আপনার ভাল যাহাতে হয়, তাহাই করে। তাহার পরে দেখিলাম, কতকগুলি প্রচারক, অন্যের কষ্ট যাহাতে হয়, তাহাই করে। উনি খেতে পান না, আমিও পাই না। ওঁর ছেলেরা স্কুলে যাইতে পায় না টাকার জন্য, আমার ছেলেরাও পায় না। ওঁর কিছু জুটিতেছে না, আমারও জুটিতেছে না। মা, এটি বড় ভয়ানক মত। আমার না জুটুক, ওঁর কেন জুটিবে না? দয়াময়, আসল ধর্ম্ম এই, আমার কষ্ট হউক, উহার সুখ হউক। বৈরাগ্য মানে, পরে কষ্ট পাক্, তাহা নয়; বৈরাগ্য মানে, আমি কষ্ট পাই। আমরা চেষ্টা করিব, পরকে ভাল রাখিতে। সুখী হইব, মা, যে দিন এই মতে চলিব। মা, অন্যের ছেলেরা ভাল থাকুক। অন্যে ভাল আহার করুক, আমার কষ্ট হউক। প্রেমময়ি, ইঁহারা চেষ্টা করুন, কেবল পরের মঙ্গল করিতে, আপনাদের সুখের জন্য চেষ্টা করিবেন না। আপনারা দুঃখী হউক, পৃথিবী বাঁচুক। মা, এই রকম এক দল লোক পাঠাও, আপনারা কম খাইয়া, যাহারা পরকে জেয়াদা খাওয়াতে চেষ্টা করে। পরের সুখ দেখিয়া খুব সুখী হই। মা, চন্দন কাঠ হইব, ফোয়ারা হইব। নব বৃন্দাবনের রীতি শিখাও; প্রেমের উচ্চতম পথ দেখাও। নিকৃষ্ট যাহা কিছু আপনাদের জন্য রাখিয়া, যাহা কিছু ভাল, পরকে দিতে শিখিব। মা, দয়াময়ি, কৃপা করিয়া এই আশীর্ব্বাদ কর, যেন নববিধি, শ্রেষ্ঠ বিধি, উত্তম বিধি গ্রহণ করিয়া, পরসুখাকাঙ্ক্ষী হই, প্রাণ মন শরীর সমুদয় পরের ও জগতের কল্যাণের জন্য দিতে পারি। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## আদেশে জীবন-গঠন

( কমলকুটীর, রবিবার, ৪ঠা বৈশাখ, ১৮০৪ শক ;
১৬ই এপ্রিল, ১৮৮২ খৃঃ )

হে পিতঃ, বর্ত্তমান কালে যাঁহারা বলিতে পারেন, বৃদ্ধ হইলাম, তবু প্রত্যাদেশ আর ফুরায় না—সকল প্রকার শব্দ পুরাতন হইয়া গেল, বিধান-উপকূলের রবের মধুরতা আর যায় না, তাঁহারা ধন্য ; পৃথিবীর বিষয়কোলাহলে তাঁহাদের কর্ণ মলিন হইতে পারে না। নববিধানের বাদ্য বাজিতেছিল, পৃথিবী দূরে আসিয়া পড়িয়াছে, তবুও কাঁশর ঘণ্টার শব্দ শোনা যাইতেছে। প্রত্যাদেশ তবে ফুরায় নাই। আর কিছু হউক না হউক, প্রত্যাদেশ শোনা যায়। তখনও যেমন নূতন নূতন আদেশ করিতে, এখনও তাহা করিতে ছাড়িতেছ না। এখনও নির্ম্মল বিধি সকল প্রচার করিতেছ, এখনও একতারা বাজাইয়া বাজাইয়া কত সুধামাখা কথা বলিতেছ। মা, এখনও তোমার দিবার ঢের আছে। এবার থেকে আশা করি যে, ভাই বন্ধুরা বৈরাগ্য প্রেম দেখাইবেন, শ্রেষ্ঠ জীবন দেখাইবেন, উদারতা দেখাইবেন। মা, এই তো দিন আরম্ভ হইয়াছে। দেখিব, দয়াময়ি, কি কি অলৌকিক ক্রিয়া হয়। তোমার সুমধুর বচন যেন বন্ধ না হয়। তোমার রসনা যেন বন্ধ না হয়। গরীবদের আর কেহ নাই। হে পিতা মাতা, এই অন্ধকারের সময়, বিপদের সময় তোমার কথা শুনা ভিন্ন আর কিছু নাই। মা, এবার দেখিব, কেমন ভাই বন্ধুরা কত ভাল হইয়াছেন। হে প্রেমময়, প্রেরিতদিগের জীবন কত উচ্চ হইতে পারে, তুমি দেখাও। আমাদের প্রতি দয়া করিয়া, ভারতের পরিত্রাণের জন্য বলিয়া দাও যে, "আমার এই কয়েকটি সন্তান যেমন সন্ন্যাস দেখাইয়াছে, আর কেহ তেমন পারিবে না।" তুমি আপন মুখে আমাদের কাণে কাণে বলিয়া দাও। আমরা

চক্ষু মুদিয়া দেখি। সকলের ঘরে পরিবার সাজাইয়াছ, ঘরে ঘরে লক্ষ্মীশ্রী বিরাজ করিতেছে, স্ত্রী পুত্র পরিবার দান ধ্যান করিতেছেন। পাঁচজন স্বাধীন জীব এক প্রেমপরিবার হইয়া থাকিতে পারে না, এই পৃথিবী বুঝিয়াছে; কিন্তু, মা, এই বার নববিধানের নূতন ব্যাপার দেখাও। তেজ কিছুতে যায় না। হে ঈশ্বর, চক্ষু যেন না বলে, কর্ণ যাহা কিছু বিধি শুনিল, আমি তাহা একটাও দেখিলাম না; চক্ষু কাণের সাক্ষী হউক। গরীবের বাড়ীতে নববিধানের ভক্তিজল ছড়াছড়ি হইতেছে, একবার দেখি। দেবি, করুণাময়ি, একবার দয়া করিয়া আমাদিগকে এই আশীর্ব্বাদ কর, যেন স্বর্গরাজ্যের সংবাদ যাহা কিছু শুনিয়াছি, সেই সুখ চক্ষে দেখিয়া সুখী হই। [ মো। ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

---

## একস্থর

( কমলকুটীর, সোমবার, ৫ই বৈশাখ, ১৮০৩ শক;
১৭ই এপ্রিল, ১৮৮২ খৃঃ )

হে দীনবন্ধো, হে হিমালয়ের দেবতা, তুমি আমাদের ভিতর যখন আসিয়াছ, তখন কেন আমাদের মধ্যে অমিল থাকিবে? তুমি তো অমিলের রাজা নও, যুদ্ধের রাজা নও, অপ্রেমের রাজা নও। তুমি আসিয়াছ, শান্তি প্রেম দিবার জন্য। তোমার নাম শান্তি, তোমার গুণ শান্তি। তোমার লোক বলিয়া আমরা পরিচয় দিব। এক কর, তোমার সঙ্গে এক কর; ভগবন্, তোমার লোকদের সঙ্গে এক কর। বাদ্য-করকে ছাড়াইয়া বাদ্য স্বতন্ত্র হয় না। আমাদের বাজনা এক সুরে বাজুক। সকলের বাজনায় মিল থাকুক। তুমি বাদ্য বাজাও, আমরাও

ছোট ছোট বাজনা লইয়া' তোমার সঙ্গে বাজাই ; লোকে তোমার সুর শুনিতে পায়, প্রকাণ্ড বাদ্যের সুর, আমাদের বাজনা তাহার ভিতর লুকাইয়া থাকে। আমাদের বাদ্য তোমার সঙ্গে এক হইয়া যাক ; লোকে শুনিয়া বলিবে, পিতার সঙ্গে এমন মিল যে, ঠিক যেন একখানি সুর, এক বাদ্য। তোমার এমনি অনুগত আমরা হইতে চাই। পরমেশ্বর, আমাদের সে মিল নাই। তোমার সুরের সঙ্গে আমার সুর মিলে না। তুমি যদি পঞ্চম ধর, আমি ধরি মধ্যম। মানুষের সঙ্গেও মিলে না। ভগবন্, মানুষ কেন স্বতন্ত্র হয় ? হৃদয়ের সুর এক কর। এই ঘরে যতগুলি মানুষ সকালে ঢোকে, কাহারও বাদ্যের সঙ্গে কাহারও মিলে না। মা, সুসঙ্গীত যে হইল না। ভাইয়ের সঙ্গে সুর মিলাইয়া লই, লইয়া তোমার সঙ্গে মিলাই। একখানি সুর যেন, একটি বাদ্যযন্ত্র যেন বাজিবে। ভক্তি-জ্ঞান-যোগবাদ্য, ঈশাবাদ্য, গৌরাঙ্গবাদ্য, সব লইয়া এক তাল এক সুর করিয়া, ঝঙ্কার করিয়া বাদ্য উঠিবে, একখানি জমাট সুর। আট জন আট রকম সুর বাজায়, কিছুতেই মিলে না। মা, তুমি যদি মিলনের দেবী হইয়া আসিয়াছ, তবে সুর কয়টা এক করিয়া দাও। ভাইদের সুরে আমার গলা। আমাদের স্বতন্ত্রতা আর রাখিও না। আমরা আসিয়াছি, একখানি বাজনা বাজাইতে। আমরা এক সুরে গান শুনিতে আসিয়াছি। মা সরস্বতি, একবার বীণা ধর, ভক্তদলের সঙ্গে ঝঙ্কার করিয়া বাজাও। আমরা স্বর্গের গান শুনিয়া মোহিত হই। আমরা ভাইদের সুরের সঙ্গে সুর মিলাইয়া, তোমার সঙ্গে এক করি। একখানি সুর, একটি বাজনা বাজুক। হে দয়াময়, হে কৃপাসিন্ধো, কৃপা করিয়া এই আশীর্ব্বাদ কর, আমরা যেন স্বর্গের বাদ্য শুনিয়া মোহিত হইতে পারি, এবং সকলে মিলিয়া তোমার সুরে যোগ দিয়া কৃতার্থ হইতে পারি। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ !

# স্বর্গের প্রেম

( কমলকুটীর, মঙ্গলবার, ৬ই বৈশাখ, ১৮০৪ শক ;
১৮ই এপ্রিল, ১৮৮২ খৃঃ )

হে হরি, যে প্রেম অত্যাচারীর অত্যাচার বহন করে, যে প্রেম তোমার প্রেমের সন্তান, তোমার সমুদ্রপ্রেমের বিন্দু, সেই প্রেম ভিক্ষা করি। পৃথিবীর প্রেম দেখিয়াছি, ভগবানের প্রেমের কাছে কাহারও প্রেম দাঁড়াইতে পারে না। সে প্রেম সহোদরেরও নাই, সতীরও নাই, পিতা মাতারও নাই। সে প্রেম কি, যাহা আমি পৃথিবীকে বিলাইব? সে স্বর্গের, না, পার্থিব? সে ঈশা গৌরাঙ্গের প্রেম, না, পৃথিবীর প্রেম? ভালবাসা পাইয়া যে প্রেম দেয়, সে অতি সামান্য প্রেম। পশুরাজ্যের মধ্যে প্রেম আছে, পাখীদেরও ভালবাসা আছে, বাঘেরও প্রেম আছে। যে আমাকে গালাগালি দেয়, কটু বলে, অবিশ্বাস করিয়া আক্রমণ করে, তাহাকে কে ভালবাসে? পৃথিবী এ প্রেম শিখায় না। শৃগাল সিংহ জড় জীব মানুষ এ প্রেম শিখায় না। এখানকার প্রেম অতি নীচ, বাজারের প্রেম, পয়সা দিয়া কিনিবার প্রেম। আমরা কি প্রেম চাই?—যে প্রেম ঈশা গৌরাঙ্গ পৃথিবীকে দিয়াছিলেন—যে প্রেম স্বর্গের দুটি ভাই পৃথিবীকে দিয়াছিলেন—যে প্রেম জগাই মাধাইকে ভালবাসিয়াছিল—যে প্রেম ভাল মন্দকে দিয়াছিল—যে প্রেম কিছু পায় না, তবু দেয়—খুব আক্রান্ত হইল, তবু দেয়। স্বামী স্ত্রীকে ততদিন প্রেম দেয়, স্ত্রী স্বামীকে ততদিন প্রেম দেয়, যতদিন মিষ্ট কথা। বাপ ছেলের ততদিন, ছেলে বাপের ততদিন, যতদিন মিষ্ট কথা। বিরুদ্ধ ভাব পাইলে, পৃথিবীতে আর প্রেম থাকে না। সে প্রেম চাই না। হে ঈশ্বর, মনুষ্য-প্রকৃতিকে বিশ্বাস নাই। এখন ঠাণ্ডা, তখন গরম; এখন শীতল, তখন

উত্তপ্ত। বিশ্বাস করি তাহাকে, যে ক্ষমার দাদন আগে দিয়া রাখিয়াছে—প্রেম ক্ষমা আগে দিয়া রাখিয়াছে—যে বলে, "পৃথিবী, আগে থাকিতে তোমার যাহাতে মঙ্গল হয়, সে জন্য প্রেম দিলাম।"—সকলকে ডাকিয়া ডাকিয়া যে প্রেম দিয়াছে। ব্রত লইবার দিন সকলকে ডাকিলাম, ডালি সাজাইলাম। বলিলাম, বন্ধো, তুমি এই লও ; শত্রু, তুমি এই লও। আগে দিয়া রাখিলাম। যদি অত্যাচার করে, আরও কিছু জেয়াদা দিলাম। অতিরিক্ত দেওয়াটাই ভাল। টাকা আগে জমা রাখিলাম। এত প্রেম করিব যে, আগে থাকিতে দাদন দিব। নববিধানের রাজা যিনি, তিনি বলেন—মনুষ্য পাপ করিবে, তাহার অন্ত আছে, কিন্তু ক্ষমা অনন্ত। মা, ছোট প্রেমের ভিখারী হইব না। অল্প ক্ষমা করিব না তো। সমস্ত দিন ক্ষমা করিব। সকালে উঠিব ক্ষমা করিয়া, রাত্রে শুইব ক্ষমা করিয়া। ক্ষমা আমাদের জীবন হউক। ক্ষমা কর তুমি, আর ক্ষমা করি আমরা। মার ক্ষমা, স্বর্গের ক্ষমা, দেবতার ক্ষমা আমরা পাইব। যাহারা কেবল ভালবাসিয়া ক্ষমা করিয়া গেল, তাহারা দিন কিনিয়া লইল। চন্দন কাষ্ঠে খোঁচা দিলে, কেবল যে সুগন্ধই বাহির হয়। মা, তুমি যাহাকে চন্দন করিয়াছ, তাহার কি চন্দনত্ব যায়? তাহার শুধু তো উপরে নয়, হাড়ের ভিতর চন্দনের সুগন্ধ। ঈশ্বর হে, যেন চন্দনের মত মধুপ্রকৃতি হই, তাহার উপায় করিয়া দাও। কেহই রাগাইতে পারিবে না। যে রাগাইতে আসিবে, তাহাকে ভালবাসিব, প্রাণের ভিতরে লইয়া গিয়া। ভগবন্, যে নিয়মে তুমি রাজ্য চালাইতেছ, সেই নিয়মে আমাদের চলিতে দাও। প্রেমসিন্ধো, দয়াময়, কৃপা করিয়া আমাদিগকে এই আশীর্ব্বাদ কর, যেন তোমার উচ্চদরের প্রেম পাইয়া, সকলকে প্রেম করিয়া, ক্ষমা করিয়া, শুদ্ধ ও সুখী হইতে পারি। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

# অসাধ্য-সাধন

( কমলকুটীর, বৃহস্পতিবার, ৮ই বৈশাখ, ১৮০৪ শক ;
২০শে এপ্রিল, ১৮৮২ খৃঃ )

হে পিতঃ, হে মুক্তিদাতা, যাহা হইয়াছে, তাহাই যদি কেবল হয়, তবে বিধানের মাহাত্ম্য কোথায় ? যাহা চিরকাল হইয়া আসিতেছে, আমরা যদি কেবল তাহাই সাধন করিলাম, তবে আর তোমার নূতন ধর্ম্মের গৌরব কোথায় ? তুমি অসম্ভবকে সম্ভব কর, অসাধ্যকে সহজ কর। আমাদের মুখে এখনও এমন কথা বাহির হয়, যাহা তোমার উপযুক্ত নয়। আমরা বলি, "পারিব না, হয় না, করা যায় না।" বৃদ্ধের উৎসাহ হয় না, ইহা লোকে চিরকালই জানে ; কিন্তু যদি এই বৃদ্ধদের মধ্যে নব উৎসাহ হয়, তাহা হইলে তোমার মহিমা প্রকাশ পাইবে। হে ঈশ্বর, মুসলমানেরা বিশ্বাসী হইল, কিন্তু প্রেম রাখিতে পারিল না। শ্রীগৌরাঙ্গের ভক্তেরা খুব ভক্ত হইলেন, কিন্তু ক্রমে ক্রমে নীতির প্রতি দৃষ্টি কমিয়া গেল। আমরা বৈরাগী হইতে গেলে, সংসারে ধর্ম্ম রাখিতে পারি না। সংসার করিতে গেলে বৈরাগ্য থাকে না, ভক্ত হইতে গেলে পবিত্রতার দিকে দৃষ্টি রাখি না। খুব পবিত্র হইয়া, জ্ঞানী হইয়া কি মন পদ্মফুলের মত থাকিতে পারে না ? হে ঈশ্বর, তোমার পদপ্রান্তে এই মিনতি, অসাধ্য সাধন কর। যৌবনে বার্দ্ধক্যে মিলন কর। ভক্তি জ্ঞানে প্রেমেতে নীতিতে খুব মিলন করিয়া দাও। হে পরমেশ্বর, তোমার ইচ্ছা, আমরা ভারি ভারি অসম্ভব কাজ করি। আমাদের ইচ্ছা, খুব সহজ যা, তাই করি। কিন্তু আমাদের দলের লোকেরা কি কেবল নিজের ইচ্ছায় কাজ করিবে ? না। তুমি খুব বল দাও। জ্ঞানবল দাও, পুণ্যবল দাও। এ সব লোক এক এক জন খুব বীরের মত বড় বড় অসাধ্য

ব্যাপার সকল করিবে। ছোট ছোট কাজ হইতে আমাদিগকে লইয়া গিয়া, যাহা পারা যায় না বলি, তাহাই করিতে দাও। খুব ভক্তি দাও। মা, তুমি এবার নববিধানকে আমাদের নিকট প্রেরণ করিয়াছ, পূর্ণ করিয়া তাহার মাহাত্ম্য রক্ষা করিতে দাও। ভক্তি দাও, বিশ্বাস দাও। আমরা এখন হইতে, যাহা কেবল তোমার অভিপ্রেত, তাহাই করিব। কাছে এস, মা, একবার বরণ করি। ঐ পাদপদ্মে মতি রাখ। আমরা যেন অসম্ভব সম্ভব করিতে পারি। পৃথিবীতে দেবলোক আনিতে পারি যেন। দীনদয়াল, আমরা যাহাতে তোমার কৃপায় নববিধানে অসাধ্য ব্যাপার সকল সাধন করিতে পারি, তুমি এই আশীর্ব্বাদ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ !

## ভাবে ঐক্য

( কমলকুটীর, শুক্রবার, ৯ই বৈশাখ, ১৮০৪ শক ;
২১শে এপ্রিল, ১৮৮২ খৃঃ )

হে দয়াসিন্ধো, হে পতিতপাবন, শব্দের সঙ্গী অনেক পাওয়া যায়, কিন্তু ভাবের সঙ্গী অল্প। এক কথা আমরা অনেকে ব্যবহার করিতেছি, তাহাতে মনে হয়, আমাদের মন এক, দল বড়। কিন্তু যখন ভাবের দিকে তাকাই, সেই ঐক্য বিবাদের মত হয়, মিলনের স্থানে স্বতন্ত্রতা দেখি, আর আমাদের অতি কম লোক, এই কথা মনে হয়। "আমরা ব্রাহ্ম" এই কথা বলিলে, অনেক লোক পাই; "আমরা নববিধানবাদী" বলিলে, তার চেয়ে কম লোক পাই; ইহাতেও কথাতে অনেক লোকের মিল হয়, কিন্তু ভাবে অনেক অমিল। আমরা সকলেই বলি, নববিধান মানি। কিন্তু একজনের নববিধান আর এক জনের নয়। একজনের

ঈশ্বর আর একজনের নয়। ভাবের ঘরে আমাদের ছোট দল। শব্দের ঘরে অনেক লোক। আমরা কতকগুলি কথা লইয়া নাড়াচাড়া করি, বলি, আমাদের দল ভারি। পিতঃ, কিরূপে আমাদের মধ্যে ভাবের মিল হইবে? হে দীননাথ, আমাদের এরূপ বাহ্যিক অসার ঐক্য কত দিন আমাদিগকে সুখী রাখিবে? সকল বিষয়ে যথার্থ কি সকলের এক মত হইয়াছে? যথার্থ বিবেকী হওয়া, চরিত্রের মিল হওয়া, তাহা কি আমাদের হইয়াছে? ভাবের ঘরে তো মিল নাই। নীতি-সম্বন্ধে আমরা সহস্র প্রকার অর্থ করিতেছি, অথচ কেহই শুদ্ধ নয়; পিতঃ, শব্দেতে যেমন মিলিয়াছে, ভাবেতে তেমনি মিলাও। কেবল শব্দেতে যথার্থ মিল হয় না, ভাবেতেই মিল হয়। আমরা অর্থ কিছুই বুঝিনা, অথচ বলি, আমরা ঈশা শ্রীগৌরাঙ্গ মানি, আদেশ নববিধান মানি। মা, কিরূপে তবে মিল হবে? সকলে এক এক রকম বিশ্বাস করিতেছে। পিতঃ, মনের ভিতর পবিত্রাত্মা হইয়া আসিয়া, শব্দের অর্থ বুঝাইয়া দাও। তাহা হইলে এক পরিবার হইয়া থাকিতে পারিব। শব্দ অনেক শিখিয়াছি, এখন এই কর যে, ভাবের অর্থ বুঝিয়া লই। তোমার মুখ দেখা কি, ভাই ভগ্নীকে ভালবাসা কি, শত্রুকে ক্ষমা করা কি, যোগসাধন কি, এ সব কিছুই বুঝি না, জানি না; কথার অর্থ বুঝিয়া, সেইগুলি সাধন করিয়া, ভাবেতে মিলিত হই। দয়াময়, সকলকে দয়া ক'রে এই আশীর্ব্বাদ কর, আমরা যেন তোমার বিদ্যালয়ের দীন শিষ্য হইয়া, তোমার চরণতলে শব্দের অর্থ বুঝিয়া লই এবং ভাবে এক হই; অনুগ্রহ করিয়া এই প্রার্থনা পূর্ণ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## স্বর্গরাজ্যের আশায় উল্লাস

( কমলকুটীর, শনিবার, ১০ই বৈশাখ. ১৮০৪ শক ;
২২শে এপ্রিল, ১৮৮২ খৃঃ )

হে দয়াময়, হে অন্তরাত্মা, স্বর্গরাজ্য আসিতেছে, আসিতেছে, এই কথাই দলপতিরা বলিয়া গিয়াছেন। আসিল না তো ? এক এক জন এমন গম্ভীরস্বরে পৃথিবী কাঁপাইয়া বলিয়াছিলেন, যেন দুই পাঁচ দিনের মধ্যে আসিল। ঐ আসিল, আসিল ! আসিল না। যদি আসিত, ভাল হইত ; আমাদের এই পাপ জীবন ধরিতে হইত না। যদি পৃথিবীময় এই স্বর্গরাজ্য স্থাপিত হইত, আমাদের আর ভাবিতে হইত না। কত যোগী ঋষি ধর্ম্মপ্রবর্ত্তক বিশ্বাসনয়নে দেখিলেন। তাঁহারা তো দেখিয়াছিলেন। নতুবা কি মিথ্যা বানিয়ে বলিলেন ? তাঁহারা কি কেবল জীবের দুঃখে কাতর হইয়া বলিলেন যে, সুখের দিন আসিতেছে ? না, আরও কিছু দেখিয়াছিলেন ? তাঁহারা কি না খুব উচ্চেতে ছিলেন, সত্য সত্য দেখিয়াছিলেন ; আর বিশ্বাসে কি না দূরতা নিকট হয়, তাহাই দেখিয়াছিলেন। দয়াময়, তাঁহারা বুঝিয়াছিলেন যে, এই হাত বাড়াইলেই নিকটে। তবে তাঁহারা স্বর্গরাজ্য দেখিয়াছিলেন, পৃথিবী তো দেখে নাই। দয়াময় হরি, তুমি সুখের স্বপ্ন দেখাইলে, আনন্দের কল্পনা ভাবাইলে, কিন্তু আসিতে দিলে না। তাঁদের কাছে স্বর্গরাজ্য আসিল, কিন্তু পৃথিবী উপযুক্ত হয় নাই, তাই ফিরে গেল। তাঁদের আর পৃথিবীর মধ্যে প্রকাণ্ড একটা সমুদ্র। পৃথিবী যেখানকার, সেইখানে পড়িয়া রহিল। হতভাগা পৃথিবী ! তোমার অদৃষ্টে বারবার স্বর্গরাজ্য আসিল, তবু তুমি পাইলে না। হাতের লক্ষ্মী পায়ে ঠেলিলে। ঈশা শ্রীগৌরাঙ্গ দেখাইলেন, তুমি পাইলে না। আমরাও কতবার ভাবিয়াছি, স্বর্গরাজ্য আসিতেছে,

আগতপ্রায়, কিন্তু আসিল না। মা আনন্দময়ি, কেন এমন দেখিলাম? কেন এমন স্বপ্ন দেখাইলে, আবার কাড়িয়া লইলে? ঈশ্বর, আসেই বা কেন, তফাৎই বা হয় কেন? দয়াময়, নববিধান আসিল, স্বর্গরাজ্য আসিল না কেন? পরমেশ্বর, সেই মানুষ, সেই সবই রহিল; কিন্তু কেউ আর তখনকার মত বলে না যে, স্বর্গরাজ্য আসিবে। বলে যে, আমাদের এই কটা দিন কোন রকম করিয়া কাটিলেই হইল। ধিক্ ধিক্! পরমেশ্বর, এস একবার, হৃদয়ে খুব আশা উদ্দীপন করিয়া দাও। সহস্র মুখে হরিনাম করিব। নববিধানের রাজ্য স্থাপন করিব। মা, হাসি বন্ধ হইল কেন? সিংহের নিদ্রা হয় কেন? হে মা বিশ্বধারিণি, মুক্তিদায়িনি, কোথায় রহিলে, একবার এস। সেই আনন্দরাজ্যের পূর্ব্বাভাস দেখাও। দীনবন্ধো, করুণাসিন্ধো, কৃপা করিয়া এই আশীর্ব্বাদ কর, আমরা যেন শীঘ্র শীঘ্র সেই স্বর্গরাজ্যের পূর্ব্বাভাস দেখিয়া আবার উল্লসিত হই; কৃপাময়ি, অনুগ্রহ করিয়া এই প্রার্থনা পূর্ণ কর। [মো]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## নূতন সময়ে নূতন উৎসাহ

(কমলকুটীর, রবিবার, ১১ই বৈশাখ, ১৮০৪ শক;
২৩শে এপ্রিল, ১৮৮২ খৃঃ)

হে নববিধানরাজ্যের রাজা, ভিতরে যেন আত্মা লাফাইতেছে, কি করিবে, কিছু বুঝিতে পারিতেছে না। কিন্তু আগ্রহাতিশয়, ব্যস্ততা, আন্দোলন, সে সব বোঝা যাইতেছে। অনেক দিন শান্তভাবে চলিল, তোমার ঘরে নিদ্রা চলিল! জাগ্রত হইয়া যখন সকলে একটা ব্যস্ততা আন্দোলন দেখাইবে, তখন, হে মহেশ্বর, বুঝিব যে, একটা কিছু হইবে।

ধারাল ছুরিতে মরিচা পড়িল। তোমার দল খুব তীক্ষ্ণ ছিল। এখন ইহার মধ্যে বল নাই, শক্তি নাই, তেজ নাই। কি করিলে আবার আমরা জাগিয়া উঠিতে পারি? একবার উৎসাহাগ্নি জ্বলিল, আবার নিবিল। বিধানের কাহিনী শুনিলাম, আনন্দলহরী বাজাইলাম, আনন্দের ব্যাপার সকল আগতপ্রায় দেখিলাম। আবার কেন সব গেল? বীজ রোপণ হইল, অঙ্কুরিত হইল, গাছ বাড়িল, ফল হইবার সময় বৃক্ষ সমূলে উৎপাটিত হইল। আমাদের মত দুঃখী আর কে আছে? আমরা তোমার কথা শুনিলাম, তোমাকে দেখিলাম; তোমার পুণ্যভূমিতে যাইবার সময় শুনিলাম, আমাদের সেখানে যাইবার অধিকার নাই। পূর্ব্বে ধর্ম্মপ্রবর্ত্তকেরা এদেশ ওদেশ বেড়াইতেন, দুই হাতে পুণ্য ঢালিতেন; এখন আমাদের ভিতর ভাঙ্গা বাজার, আধখানা ঘর, আধখানা মানুষ, আধখানা সবই। পূর্ণতা কবে হবে? আবার তোমার বংশী বাজাও। নর নারী সকলকে একত্র কর। আর স্বর্গের কিঙ্কর যে আমরা, আমাদিগকে খুব উচ্চৈঃস্বরে বল। আদেশ ইত্যাদি অনেকবার বলিলাম, এখন আমাদিগকে একবার গম্ভীরভাবে আন্দোলন করিতে দাও, আমরা কতদূর প্রত্যাদিষ্ট। আমাদিগকে জাগাইয়া তোল, নাচাইয়া তোল। আমরা জানি, তোমার বিধানের ভিতর অগ্নি আছে। আমাদের ভিতর অগ্নি প্রজ্বলিত হউক। নূতন নূতন কার্য্যপ্রণালী খুলিয়া দাও। এই নূতন সময় আসিতেছে, এ সময় আমরা সকলে জাগ্রত হইয়া উঠি। রাজ্যের ভিতরও আমরা পরিবর্ত্তন দেখিতেছি। নীতিরাজ্য এ সময় আমরা আগতপ্রায় দেখিতেছি, অনেক বৎসরের দুর্নীতির দুর্গন্ধের পর আবার যেন সুনীতির প্রাদুর্ভাব হবে। পুরাতন রাজ্যপতির পরিবর্ত্তনে, নূতন রাজ্যপতির আগমনের সহিত যেন নীতির রাজ্য আসিতেছে। এ একটা ভারি সময় দেশের পক্ষে। এবার ধর্ম্মের মানুষদিগকে ডাকিয়া আনিয়া, ধর্ম্মের রাজ্য স্থাপন করিবে।

করুণাময়ি, মাথার উপর নীতির তেজ থাকুক। এ সময় আমরাও দুর্নীতির উপর আক্রমণ করি। যাহাতে সুশিক্ষা বিস্তার হয়, নর নারীর মন তোমার দিকে যায়, নববিধানের দিকে আসে, তাহাই কর। দয়াময়, যে তোমার রাজ্যে কার্য্য করিবে না, তাহার সদ্গতি হইবে না। অতএব, হে পরমেশ্বর, তুমি প্রত্যেককে ডাকিয়া কার্য্য নির্দ্দিষ্ট করিয়া দাও। কর্ম্মচারীরা এবং তোমার প্রচারকেরা কেহই তোমার কার্য্য করিতে অবকাশ পান না, ইচ্ছা নাই, প্রবৃত্তি নাই। আলস্য আসিয়াছে। নববিধানের রথ বন্ধ হইল। হে পিতঃ, আমরা নববিধান-সম্বন্ধে বড় অপরাধী হইয়াছি। আশীর্ব্বাদ করিয়া আমাদিগকে অনুতাপ করিতে দাও। বিধানের জন্য আমরা যেন যথাকর্ত্তব্য করি। হে দয়াময়, হে কৃপাসিন্ধো, একটিবার দয়া করিয়া তোমার শ্রীমুখের বাণীতে এই আশীর্ব্বাদ কর, আমরা যেন আলস্য উপেক্ষা ত্যাগ করিয়া, নববিধান-সংক্রান্ত যত লোক আছি, নববিধানের রথ চালাইয়া লইয়া যাইতে পারি এবং নরনারীদিগকে, দেশকে, পৃথিবীকে মুক্তিধামে লইয়া গিয়া হাজির হই। [ মো। ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ !

## পরসেবা

( কমলকুটীর, সোমবার, ১২ই বৈশাখ, ১৮০৪ শক ;
২৪শে এপ্রিল, ১৮৮২ খৃঃ )

পরম পিতা, সাধুদের পিতা, যে যে পরিমাণে আপনাকে ছাড়িবে, সে সেই পরিমাণে মহৎ হইবে। যাঁহারা পরের জন্য পাগল হইয়াছিলেন, তাঁহারাই পৃথিবীতে শ্রেষ্ঠ। যে যে পরিমাণে পৃথিবীর সেবায় নিযুক্ত, সেই মানুষ, সেই সাধক, সেই ধার্ম্মিক, মুক্তির উপযুক্ত। সেই যে সাধুর

লক্ষণ আত্মবিনাশ এবং পরসেবা, তাহাই আমাদের জীবনের ভূষণ হউক। আপনার আমিত্ব ছাড়িয়া দিয়া, পরহিতের কার্য্যে নিযুক্ত থাকি। ছোট ছোট পরহিতের কার্য্যও আছে, আবার বড় বড় পরহিতের কার্য্যও আছে; যিনি যেটা পারেন, করুন। পর কি? না, দেশ, ভ্রাতৃমণ্ডলী, সমস্ত পৃথিবীর লোক। দয়াময়, তুমি যেমন সর্ব্বত্যাগী হইয়া সমস্ত পরকে দিয়াছ, আমরা তোমার সন্তান হইয়া, সেই পরিমাণে না হোক, কতক পরিমাণে হইব। পৃথিবীতে তাহারা নীচ, যাহারা কেবল আপনার বিষয় ভাবে। নীচের নীচ হইয়া, আর কত কাল থাকিব? পৃথিবীতে কত দুঃখী আছে, কত লোক আছে, যাহারা ধর্ম্মের কথা জানে না, মা বলে তোমায় ডাকিতে শিখে নাই। কত কাজ আছে। পরের জন্য ভাবিব। পরের জন্য ছোট ছোট কাজও করিব। সাধু মহাপুরুষদের যে লক্ষণ, তাহা আমাদিগকে দাও। বাহিরে কতকগুলি পরের উপকার করিবার জন্য তাঁহারা টাকা ছড়াইতেন না। তাঁহাদের হৃদয়ে গভীর প্রেমের উচ্ছ্বাস ছিল। হে দয়াসিন্ধো, দয়া কর। সাধুদের জীবনের ভাবগুলি চক্ষের নিকটে রাখি। হে দীনবন্ধো, গরীবদিগকে এই আশীর্ব্বাদ কর, যেন মহাপুরুষদের যে পরসেবার দৃষ্টান্ত, তাহা অনুকরণ করি, গ্রহণ করি; তুমি এই প্রার্থনা পূর্ণ কর।

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

# নূতন দল

( কমলকুটীর, মঙ্গলবার, ১৩ই বৈশাখ, ১৮০৪ শক ;
২৫শে এপ্রিল, ১৮৮২ খৃঃ )

হে দীনবন্ধো, দুঃখীর সুখ, নিরাশের আশা, অন্ধকারের জ্যোতি, মৃতের নবজীবন! আমরা প্রত্যেকেই দুজন দুজন মানুষ। একজন মানুষের খেলা প্রায় শেষ হইয়া আসিয়াছে, আর একজন মানুষের খেলা আরম্ভ হইবার এখনও কিছু বাকি আছে। আমার মানুষের দিন শেষ হইবার সময় হইল, তোমার মানুষ যে, তাহার জন্ম হইবার সময় হইল। এই কৌটার ভিতর আর একটা জীব, এই পাখীর ভিতর আর একটা অণ্ড। কিরূপে তোমার মানুষ বাহির হইবে? নববিধানে যাহা যাহা উপকরণ দরকার, তাহা এ দলের ভিতর আছে; কিন্তু কিছু হইয়া উঠিতেছে না। পরমেশ্বর, তুমি কবে এই পুরাতন দলের ভিতর হইতে সেই নূতন দল করিয়া দিবে? আমরা তো তোমার চিহ্নিত সেই নূতন দল নই। দ্বারবান্ আমাদিগকে দূর করিয়া তাড়াইয়া দিল। বলে, "তোমরা তো সেই নূতন দল নও, তোমরা স্বার্থপর লোভী. দূর হও।" শ্রীহরি, এ অস্বীকারের হেতু কি? আকাশে দৈববাণী বলে, "এ তোরা নয়। তোদের ভিতর আরও এক একটা মানুষ আছে, তাহারা যদি আসে, তাহারা নববিধানের লোক।" আমরা মরে যাব. চলে যাব, পুড়ে যাব, অগ্রাহ্য হইব। আমরা সে লোক নই। বুকের ভিতর একজন আছে, সে বলে, আমি চিহ্নিত লোক। হে গরীবের ঠাকুর, অদ্ভুত রহস্যের কথা কে বুঝাইয়া দিবে—স্বর্গরাজ্য কিরূপ? ভিতরে যে আর এক জন মানুষ আছে, সে। সময়ের উত্তাপ পাইয়া ভিতরের নরডিম্ব ফুটিল, উড়িতে উড়িতে বাহির হইল। অচিহ্নিত শরীরের ভিতর চিহ্নিত মানুষ

ঘুমায়। অগ্রাহ্য দেহের ভিতর, যিনি অবশ্য স্বীকৃত হইবেন, এমন ঋষি ঘুমাইতেছেন। হরি, সে মানুষ না আসিলে, তোমার ঘরে প্রবেশ করিতে পারিব না। ভিতরে কে আছে, তোমার ঘরে ডাকিয়া লও। তোমার ছেলেকে তুমি ডাকিয়া লও। আমরা তো সে মানুষ নই। আমাদের এ পাপের শরীর নববিধানে যোগ দিতে পারে না। সে মানুষ ভিতরে আছে। যোগে সে মানুষ আসে। একবার ডাক, মা, মধুরস্বরে। সাজের ঘর থেকে দিব্য দিব্য পুরুষগুলি সেজে এসে, নাট্যশালায় অভিনয় করুক। হে দীননাথ, দয়া ক'রে এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন শীঘ্র শীঘ্র আপনাদিগকে অস্বীকার করিয়া, ভিতর হইতে সেই মানুষগুলিকে ডাকিয়া আনিয়া, তোমার চরণতলে তাহাদিগকে প্রণত রাখি; মা, দয়া করিয়া এই প্রার্থনা পূর্ণ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ !

## সুখের আলাপ

( কমলকুটীর, বুধবার, ১৪ই বৈশাখ, ১৮০৪ শক ;
২৬শে এপ্রিল, ১৮৮২ খৃঃ )

হে পিতঃ, হে অত্যন্ত নিকট বস্তু, ভক্ত বলেন যে, তোমার নাম হউক হরি, আর আমার নাম হউক হরিসুখ। ভক্ত এই নামটি অভিলাষ করেন, এই নামটির উপযুক্ত হইতে চান। তোমার কাছে একটা সুখ আছে, যাহা মানুষকে খুব সুখী করিতে পারে। পিতঃ, সংসার এবং পাপে সন্তপ্ত হইলে, একটা সুখের হরিকে চাই। ইচ্ছা হয়, একজন কাহারও কাছে যাই, যাহার সঙ্গে কথা বলিলেই মনে সুখ হয়। সুখের কথোপকথন হইবার জন্য, দুঃখী পৃথিবী তোমাকে প্রয়োজনীয় বস্তুর মধ্যে

পরিগণিত করিল। তুমি সেই বন্ধু, যিনি অন্য সকলে দুঃখ দিলে সুখ দেন। হে দয়াল, হরিসুখ তোমাকে পাইয়া অত্যন্ত সুখী হয়। বিপদের সময়, কষ্টের সময় আরাম তুমি। রোগের সময় সুচিকিৎসক হইয়া ঔষধ দিবে। অন্য লোকে কথা কহিল না, কিন্তু এমন একজন আছেন, যাঁহার সঙ্গে কথা কহিলে, সকল দুঃখ দূর হয়। বন্ধুতার একটি বিশেষ লক্ষণ, কথা কহিয়া সুখী হওয়া। অতএব আমরা চাই, তোমার সঙ্গে গল্প করিব, কথা কহিব। হরিসুখ যে, সে সকল প্রকার আড়ম্বর ছাড়িয়া, ঘাটে মাঠে যেখানে সেখানে তোমার সঙ্গে কথা কহিবে। বন্ধু ব'লে তোমার সঙ্গে কথা বলিব, আর প্রাণ জুড়াব। সর্ব্বদা বড় বড় উপাসনা করিবার কি দরকার? হে পরমেশ্বর, তুমি মানুষের সুখ হও। তুমি ভক্তদের সুখ হও। তাহা হইলে প্রত্যেক ভক্ত হরিসুখ হইবেন। আমরা চাই যে, মার সঙ্গে যখন তখন সহজে কথা বলিয়া সুখী হইব। তাহা হইলে ধর্ম্ম কেমন সহজ হইল। তোমার পূজা অর্চ্চনা কেমন সুমিষ্ট হইল। আর সকল দুঃখ-হরণের কেমন সহজ উপায় হইল। মা দয়াময়ি, তুমি দয়া করিয়া কথা কহিবার একটা জায়গা করিয়া দাও। উপাসনা করা, তোমার সঙ্গে কথা কওয়া। দীনদয়াল, দুঃখরাশি পৃথিবীতে, তাহা জুড়াইবার কি উপায় নাই? আছে, এই কথা কওয়াতে। মা, তোমার সঙ্গে সহজে কথা কহিব। সব হইবে। তোমার দর্শন উপাসনা সব হইবে। সংসারের উত্তাপে, পাপের উত্তাপে, গ্রীষ্মের উত্তাপে, এই ত্রিবিধ উত্তাপে মানুষ গেল। এখন ঠাণ্ডা ঘরে বসিয়া, তোমার সঙ্গে শীতল হইতে চায়। হে করুণাময়ি, তুমি দয়া ক'রে এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন সহজে তোমার সঙ্গে কথা বলিয়া, প্রাণ শীতল করিতে পারি। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## গোপনে প্রেম

( কমলকুটীর, বৃহস্পতিবার, ১৫ই বৈশাখ, ১৮০৪ শক ;
২৭শে এপ্রিল, ১৮৮২ খৃঃ )

হে পরমদয়াল, এই ভূমণ্ডলের আদি কারণ, যিনি যাহা বলুন, সকল মঙ্গল তোমার চরণে। আমরা বার বার দেখিলাম, মঙ্গলের স্রোত ঐ এক হিমালয় ভিন্ন আর কোথাও নাই। তুমি লুকাইয়া থাক, এজন্য লোকের মধ্যে এত বাদানুবাদ। যদি তোমার একটা হাত থাকিত, আর তাহা হইতে ক্রমাগত কল্যাণ ছড়াইতে, তাহা হইলে দেখিত, মানিত। কিন্তু এ যে গুপ্ত প্রেম। প্রেমের ঠাকুর, আমাদের জীবনের অনেক ভাগ আছে। কতকটা শিক্ষা-সম্বন্ধে, কতকটা রাজ্যসম্বন্ধে, কতক সমাজ-সম্বন্ধে। লোক নিজে সুখ্যাতি লইতে চায়, বলে, আমি এ করিলাম, ও করিলাম। হরি, মঙ্গলের কাজ তোমা ভিন্ন হয় না। মঙ্গল মানে ঈশ্বর, ঈশ্বর মানে মঙ্গল। মঙ্গল ভিন্ন ঈশ্বর নাই, ঈশ্বর ভিন্ন মঙ্গল নাই ; এইটি ভাল করিয়া প্রাণে বিশ্বাস করিতে দাও। গৃহস্থ মঙ্গল দেখে, মঙ্গলদাতাকে দেখে না। দয়াসিন্ধো, কি হবে. বল। কেমন করিয়া আমরা বিশ্বাসী হইব ? এইটি বিশ্বাস করিতে দাও যে, কোন মঙ্গল, সমাজসম্বন্ধে কি ধর্ম্মসম্বন্ধে, আসে না তোমার কৃপা ভিন্ন। সব দয়ালের খাতায় লেখা। অন্নদায়িনী, পুণ্যদায়িনী, ভক্তিদায়িনী জননী তুমি। দয়াল, তুমি গোপনে উপকার কর। হে দয়াময়, হে কৃপাসিন্ধো, দয়া করিয়া এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন তোমার এই সকল প্রেমের ব্যাপার দেখিতে দেখিতে মুক্ত হইয়া, চিরকাল তোমার চরণে পড়িয়া থাকিতে পারি ; গতিনাথ, দয়া করিয়া এই প্রার্থনা পূর্ণ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ।

## চিরযৌবন*

( কমলকুটীর, শুক্রবার, ১৬ই বৈশাখ, ১৮০৪ শক ;
২৮শে এপ্রিল, ১৮৮২ খৃ: )

হে প্রেমময়, আমরা যদি বৃদ্ধ হইয়া যাই, তবে পৃথিবীতে যুবা থাকিবে কেন? বিশ্বাসী পুরুষদের বার্দ্ধক্য কিরূপে সম্ভব, বুঝিতে পারি না। রোগ বিপদ বিঘ্ন শোক বুঝিতে পারি, কিন্তু বার্দ্ধক্য বুঝিতে পারি না। এ যেন অবিশ্বাসীর লক্ষণ মনে হয়। পরলোক যদি নূতন জীবন হয়, তবে বার্দ্ধক্য কোথায়? যদি এইটুকু যৌবনের ভিতর আমাদের সব, তবে ধর্ম্মের গৌরব চলিয়া গেল; ধর্ম্ম সঙ্কীর্ণ হইল। ধর্ম্মসাধকেরা কখন বৃদ্ধ হন নাই। মুষা কি বৃদ্ধ হইয়াছিলেন? তিনি তো কতকাল পরে তোমাকে পাইয়াছিলেন। নিস্তেজ শুষ্ক হইলেই বৃদ্ধ হওয়া হয়। তবে প্রকৃত ভক্ত যাঁহারা, তাঁহাদের কি বার্দ্ধক্য হয়? যাঁহাদের ধর্ম্ম চিরনূতন, যাঁহাদের জীবনে চিরবসন্ত, তাঁহারা কি কখন বৃদ্ধ হন? সাধুরা বৃদ্ধ হইয়াও এমন বালক যে, যুবারা তাহা দেখিয়া লজ্জিত হয়। পিতঃ, তুমি যেমন বৃদ্ধ, এমন বৃদ্ধ আর কে? তুমি যেমন বালক, এমন আর কে? তুমি যেমন পুরাতন, এমন আর কে? তুমি যেমন নবীন, এমন আর কে? তুমি পিতা হইয়া যখন কখনও বৃদ্ধ হইলে না, তখন আমরা ছেলে হইয়া কেন বৃদ্ধ হইব? নববিধানে চিরবাল্য, চিরনূতনত্ব। হে দয়াল, এই শরীরকে যত দিন পৃথিবীতে রাখিবে, ইহাকে যুবাধর্ম্মের আকর করিয়া রাখ। এই মন যত দিন এখানে থাকিবে, ইহাকে চিরদিন নূতন

---

* পূর্ব্ববর্ত্তী ও পরবর্ত্তী প্রার্থনাদৃষ্টে সহজেই মনে হয়, এই প্রার্থনা ২৮শে এপ্রিলের প্রার্থনা। সুতরাং পূর্ব্ব সংস্করণের ২৭শে এপ্রিলের স্থলে '২৮শে এপ্রিল' করে দেওয়া গেল।

করিয়া রাখ। হে পিতঃ, সংসারের তোমার সমস্ত প্রিয় কার্য্যে যদি আমাদের মতি থাকে, তবে আমরা চিরকাল যুবা থাকিব। যৌবনের উৎসাহে তেজে তোমার কার্য্য করিব। দয়াময়, তোমার পুত্র কখন বৃদ্ধ হন না। তাঁহার লক্ষ বৎসর বয়স হইলেও, তিনি যৌবনের অনুরাগ উদ্যম উৎসাহে পূর্ণ থাকেন; কিন্তু বিশ্বাস ভিন্ন ইহা হয় না। অতএব, ভগবন্, একবার দয়া করিয়া আমাদের বক্ষঃস্থলে পদার্পণ কর। 'খুব উৎসাহিত হই, আর তোমায় খুব ভালবাসি। তুমি কাছে এসে সর্ব্বদা খুব অনুরাগ উদ্দীপন কর। হে প্রেমসিন্ধো, আমাদের উপর পৃথিবীর আক্রমণ দেখিতেছ তো? শরীরের অবস্থা দেখিতেছ তো? এখন তুমি আমাদিগকে নূতন বল, উৎসাহ দাও। হে দয়াময়, হে কৃপাসিন্ধো, দয়া করিয়া এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন কখন বৃদ্ধ না হই; কিন্তু চিরনবীন যৌবনে তোমার নববিধানের, তোমার স্বর্গের নব আনন্দ ভোগ করিয়া সুখী এবং শুদ্ধ হইতে পারি। মা, তুমি গরীবদিগের উপর প্রসন্ন হইয়া এই প্রার্থনা পূর্ণ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ।

## আত্মজয়

( কমলকুটীর, শনিবার, ১৭ই বৈশাখ, ১৮০৪ শক ;
২৯শে এপ্রিল, ১৮৮২ খৃঃ )

হে দয়াসিন্ধো, হে কল্পতরু, পৃথিবীতে সর্ব্বাপেক্ষা আশ্চর্য্য এবং অলৌকিক ক্রিয়া মনকে দমন করা। রিপু সকলকে দমন করা, স্বভাবকে বশে রাখা, এই বাস্তবিক বীরত্ব। এই যথার্থ অলৌকিক অসামান্য ক্রিয়া। স্বভাবকে জয় করাই বীরের কার্য্য! পিতঃ, আমরা নীতির

বীরত্বকে সর্ব্বদা প্রশংসা দিব এবং দুর্নীতিকে নিন্দার বস্তু বলিব। হে পিতঃ, কেহ কেবল উপাসনা করিলে, যোগে ধ্যানে নিমগ্ন থাকিলে, একটু পরোপকার করিলে, আমাদের প্রশংসা যেন না পায়; কিন্তু স্বভাবকে জয় করিলেই আমরা প্রশংসা করিব। যে কেহ মনের একটা পুরাতন পাপ ত্যাগ করিবেন, আমরা "ধন্য বীরশ্রেষ্ঠ, ধন্য বীরশ্রেষ্ঠ" বলিয়া তাঁহাকে ধন্যবাদ করিব। মন দমন করার ন্যায় আর কিছুই নাই। পিতঃ, যে মানুষ ২৫।৩০ বৎসরের সাধনের পর যেমন ছিল, তেমনি থাকিল, তবে আমাদের শ্রদ্ধা পাইবে কিরূপে? আমরাই বা পরস্পর শ্রদ্ধা দিব কিরূপে, যদি মনের ছোট ছোট দোষগুলি যেমন ছিল, তেমনি থাকে? এই স্বভাবজয়ই অলৌকিক ক্রিয়া। আমরা জিতেন্দ্রিয় নীতিপরায়ণ হইবার জন্য, বহুদিন অভিলাষ করিয়া আছি। মনকে দমন করিতে চাই, বশীভূত করিতে চাই। আমরা লোককে দেখাইতে চাই যে, ইন্দ্রিয় জয় করিয়াছি; দেখাইতে চাই যে, আমরা ধর্ম্মের সম্বন্ধে আকাশে উড়িতে পারি। আমাদের দলের লোকগুলি পুরাতন রোগগুলি ছাড়িয়াছে কি না, দেখিব; স্বার্থপরতা ছাড়িয়া প্রেমিক হইয়াছি কি না, ঈর্ষা রাগ লোভ ছাড়িয়াছি কি না, দেখিব। হে দয়াময়, সুবুদ্ধি দাও; স্বভাবের যত পাপ ছিল, সমুদয় জয় করিয়াছি কি না, দেখিব। সুবিধার ধর্ম্মকে আমরা সুখ্যাতি দিব না। যদি আত্মজয়ী হইতে পারেন, তবে পরস্পরকে প্রশংসা দিব। হরি, আমাদের মধ্যে শাসন রাখ। আমরা দুর্ব্বলতা জয় করিব, স্বভাবকে জয় করিব। লোককে দেখাইব যে, আগেকার লোকে যেমন জলের উপরে চলিতেন, আকাশে উড়িতেন, আমরা তেমনি অলৌকিক কার্য্য করিতেছি। হে প্রভো, নববিধান আমাদিগকে এই বিষয়ে উপকৃত করুন। আমরা যেন এই উপকার তাঁহার কাছে পাই, যেন স্বভাবকে জয় করিতে পারি। হে করুণাময়, হে দয়াময়, তুমি দয়া

করিয়া এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন তোমার পদপ্রান্তে পড়িয়া, মনে ধর্ম্মের নূতন ভাব সকল লাভ করিয়া, পুরাতন দোষ ত্যাগ করিয়া, শুদ্ধ এবং সুখী হইতে পারি ; মা, গরীব বলিয়া, তুমি কৃপা করিয়া এই প্রার্থনা পূর্ণ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ !

---

## জীবনে নববিধানের মহিমা প্রমাণ

( কমলকুটীর, সোমবার, ১৯শে বৈশাখ, ১৮০৪ শক ;
১লা মে, ১৮৮২ খৃঃ )

হে দীনবন্ধো, হে বিশ্বনিয়ন্তা, মানুষের জীবনে যাহা ঘটে, তাহা স্থায়ী নহে ; কিন্তু মৃত্যুর পর যাহা থাকে, তাহাই স্থায়ী। তোমার পবিত্র নববিধানকে লোকে, আমরা কি করিয়াছি, কি করি, তাহা দ্বারা পরীক্ষা করিবে না ; কিন্তু আমরা কি রাখিয়া যাইব, তাহা দ্বারা লোকে ইহাকে পরীক্ষা করিবে। আমরা কি রাখিয়া যাইব, যাহা দ্বারা লোকে নব-বিধানকে স্বর্গীয় পবিত্র বলিয়া গ্রহণ করিবে ? তোমাকে বারম্বার ডাকি-তেছি, হে ঈশ্বর, আমাদিগকে ভবিষ্যতের বিষয় ভাবিতে দাও। ভবিষ্য-দ্বংশীয়েরা আমাদিগের বিষয় কি ভাবিবে ? আমরা লোককে বলিতেছি, শাক্যের, ঈশার, গৌরাঙ্গের, মহম্মদের, নানকের বিধান যেমন, আমাদের বিধান তেমনি। আমরা অন্যান্য বড় বড় বিধানের সঙ্গে এই বিধানকে শ্রেণীভুক্ত করি ; কিন্তু তাঁহাদের বিধানমত জ্বলন্ত ঈশ্বরদর্শন কৈ, বিশ্বাস কৈ, সাধকশ্রেণী কৈ বাড়িতেছে, দীক্ষিতদের সংখ্যা বাড়িতেছে কৈ ? পরমেশ্বর, আমরা ঈশা মুষার মত বড় বড় কথা বলিয়াছি। এখন, প্রভো, শেষ রক্ষা যাহাতে হয়, অনুগ্রহ করিয়া তাহাই বিধান কর। পরমেশ্বর,

আমরা আপনারা মিলিয়া এই বিধানের জ্যোতি তুই দিনে নিবাইয়া দিব ; দিয়া অন্ধকার করিয়া চলিয়া যাইব। পিতঃ, আমরা যাহাতে ভারি একটা কিছু করিয়া যাইতে পারি, তাহাই কর। শ্রীঈশা স্বর্গ হইতে নামিলেন ; তুই হাতে পুণ্য প্রেম বিলাইলেন। আমরা তাঁহার পথাবলম্বী। শ্রীগৌরাঙ্গ পরিত্রাণ বিলাইলেন—আমরা তাঁহার পথে বসিয়াছি। হে পরমেশ্বর, হয় আমরা ঠকাম করিয়াছি, নতুবা যেরূপে পারি, জগৎকে নববিধানের নবসমাচার, নবমন্ত্র গ্রহণ করাইব। অতএব, হে ঈশ্বর, আরও ভক্তি দাও, প্রেমিক কর। এখন কোন ধর্ম্মসম্প্রদায় আর বলে না যে, প্রত্যাদেশ পাই, প্রত্যক্ষ দর্শন হয়। এখন সকলে ঘুমাইয়াছে, আমরা কয়জন কেবল এই শ্মশানে বসিয়া আছি। সজীব ধর্ম্মের বিধান আর নাই, কেবল এই এক খানি। তবে চালাও এই রথ। উৎসাহিত কর, আরও প্রেমে উন্মত্ত কর। আমরা যে সব কথা বলিয়াছি, তাহা যেন ফিরাইয়া লইতে না হয়। আমাদিগকে এক একটি জ্যোতির্ম্ময় পুরুষ কর। আসল কাজে মতি দাও ; প্রায় সকলে শুইয়া পড়িয়াছে। সে তেজের বিশ্বাস নাই, আর দলে লোক আনিবার চেষ্টা নাই। পিতঃ, কিছু রেখে যেতে পারিব না। এজন্য এই ভিক্ষা করি তোমার চরণে যে, মরিবার পূর্ব্বে যেন দশ হাজার লোক তোমার চরণে আনিতে পারি, আর তোমার বিজয়-নিশানের গৌরব খুব চারিদিকে বিস্তার করিতে পারি, তুমি দয়া করিয়া এ বিষয়ে সহায় হও। হে কৃপাময়, কৃপা করিয়া এই আশীর্ব্বাদ কর, আমরা যেন খুব অগ্নিময় উৎসাহে উদ্দীপ্ত হইয়া, ঈশা মুষা যে পথে গিয়াছিলেন, সেই পথে গিয়া, নববিধানের গৌরব পৃথিবীতে রাখিয়া যাইতে পারি। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## নবধর্ম্মে নবভাব

( কমলকুটীর, মঙ্গলবার, ২০শে বৈশাখ, ১৮০৪ শক ;
২রা মে, ১৮৮২ খৃঃ )

হে দয়ার সাগর, হে দুঃখীর আশা ভরসা, তোমারি যে আমরা, আমরা আর কাহারও নই। কি করিলে ইহা আমরা বুঝাইয়া দিতে পারি ? আমরা অন্য লোকের মত হইব না, বিষয়ীদের মত বিষয়কার্য্য করিব না। প্রাচীন ধর্ম্মসম্প্রদায়ের মত ধর্ম্ম কর্ম্ম করিব না। আমাদের নূতন ধর্ম্মের নূতন ব্যবহার দেখিয়া, জগতের লোক বুঝিবে, নববিধানের নব ব্যবহার কি। তাহা তো কিছুই হইল না। আমাদের মুখে প্রাচীন সুখ, প্রাচীন শোক। একটা নূতন ধর্ম্মের নূতন ছবি, নূতন চরিত্র আমরা দেখাইতে পারিলাম না। গতিনাথ, তুমি গতি করিয়া দিবে, কিন্তু নূতন প্রণালীতে দিবে। নববিধানের সব নূতন হইবেই হইবে। তুমি চাও যে, এবার নূতনভাবে নিরাকার হরিকে পূজা করিতে হইবে। হে ভক্তদের ঠাকুর, হে শ্রীহরি, তুমি দয়া করিয়া আমাদিগকে তোমার অভিপ্রায় অনুসারে নূতন প্রণালীতে কার্য্য করিতে দাও। তুমি পরিষ্কার করিয়া আমাদিগকে দেখাইয়া দাও, কোন্ নূতন পথে চলিলে, তোমার অভিপ্রায়মত চলা হইবে। নূতন যদি না হবে, তবে কোন্ ধর্ম্মসম্প্রদায় নাটক অভিনয় করিয়া লোকের চিত্ত হরণ করিতে চেষ্টা করে ? আমরা তো পুরাতন প্রণালীতে অভিনয় করিব না। খুব যোগী গম্ভীর থাকিতে হইবে, অথচ আমোদের মধ্যে পড়িতে হইবে। আমাদিগকে তোমার আদেশে জীবনে ধর্ম্মসাধন করিতে হইবে ; আবার নাট্যশালায় ধর্ম্মসাধন করিতে হইবে। নূতনভাবে জীবন চালাইতে হইবে। পরমেশ্বর, আগেকার মত যোগ ধর্ম্ম হইবে, কাজ কর্ম্মের ব্যস্ততার মধ্যে পড়িতে হইবে। সব করিতে হইবে,

অথচ তুমি বলিয়া দিতেছ, সব নূতনভাবে করিতে হইবে। কৃপাসিন্ধো, দয়া করিয়া বলিয়া দাও, কোন্ পথে যাইব, কিরূপ কার্য্য করিব। হে মাতঃ, হে দয়াময়ি, দয়া করিয়া এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন পুরাতন পথ ত্যাগ করিয়া, তোমার নির্দ্দিষ্ট নববিধানের পথ অবলম্বন করিয়া, তোমার নবরসের মাধুর্য্য সম্ভোগ করিয়া, তোমার নবধর্ম্মের তেজ বিস্তার করিয়া কৃতার্থ হই; তুমি প্রসন্ন হইয়া, তোমার পুরাতন আশ্রিত লোক-দিগের এই প্রার্থনা পূর্ণ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

---

## দেবালয়ে নিয়মিত পূজা

( কমলকুটীর, বুধবার, ২১শে বৈশাখ, ১৮০৪ শক ;
৩রা মে, ১৮৮২ খৃঃ )

হে দীনবন্ধো, হে অপার করুণাসিন্ধো, আমাদিগের অবস্থা ভাল নয়, ইহা আর কত বার বলা যাইবে? রোগের কথা বলিলেও অবস্থা বিশেষে বাড়ে, আবার রোগ গোপন করিলেও রোগ বাড়ে। চিকিৎসক, ইহার ঔষধ কি? রোগ-প্রতিকারের ভার কে লইবে? হে ঈশ্বর, তোমার আদেশে সংসারে যদি না চলি, তাহা হইলে আমাদের বিষম কষ্ট পাইতে হইবে। আমরা এমন উৎকৃষ্ট দান পাইয়া, অবহেলা করিলাম। এমন সকল উৎকৃষ্ট নীতি পাইয়া, অবহেলা করিলাম। পাপের প্রায়শ্চিত্ত শীঘ্র শীঘ্র করি। হে দয়াময়, একজনও আমাদের মধ্যে ধর্ম্মপরায়ণ হইল না। কার্য্যক্ষেত্রে সকলকে দেখিতে পাইব; কিন্তু নীতির ঘরে, যোগের ঘরে, উপাসনার ঘরে, ভক্তির ঘরে লোক কৈ? এই এক নাটক শত্রু আসিতেছে। যাহা নীতি ছিল আমাদের মধ্যে, তাহাও, বোধ হয়,

হে কৃপাসিন্ধো, হে দয়াময়, কৃপা করিয়া এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন বার্দ্ধক্য রোগে শুষ্ক ও প্রেমবিহীন না হই ; কিন্তু আরও তোমার প্রেমে অনুরঞ্জিত হইয়া, তোমার সঙ্গে কথোপকথন করিয়া, তোমাকে দেখিয়া, সুখী এবং শুদ্ধ হই। [ মো ]

শান্তিঃ শান্তিঃ . শান্তিঃ !

---

## স্বর্গের সুখ

( কমলকুটীর, সোমবার, ১৬ই জ্যৈষ্ঠ, ১৮০৪ শক ;
২৯শে মে, ১৮৮২ খৃঃ )

হে দীনবন্ধো, হে শমনদমন, বড় কিন্তু সুখের ধর্ম্ম বাহির করিয়াছ তুমি, গরীবদের জন্য। হে শ্রীহরি, তুমি যেমন মিষ্ট, তোমার ধর্ম্মও তেমনি মিষ্ট হইল। এক সুখ তোমাতে, দ্বিতীয় সুখ তোমার ধর্ম্মেতে। ২৫ বৎসর খেলা ক'রে জানা গেল, ধর্ম্মটা বড় সুখের বস্তু। হে পরমেশ্বর, জানিলাম যে, পৃথিবীর বিপদ পরীক্ষা ঢের আছে ; কিন্তু সেগুলো এমন নয় যে, বলিব, আমাদের দুঃখ আছে। স্কুলে পড়িতে গেলেই একটু কষ্ট লইতে হয়। সেগুলো দুঃখ নয়। সে যে নীতির শাসন। কিন্তু সুখ যাহা পেয়েছি, তাহা তো বলিতে হইবে। আমরা নববিধানের বড় পক্ষপাতী হয়েছি—গোঁড়ামি হউক, আর নাই হউক। আমরা তোমাকে তোমার জন্য ভালবাসিব, আবার তোমার ধর্ম্মের জন্য ভালবাসিব। এমন ধর্ম্ম আর নাই। অন্তর্য্যামী, আমরা ইহা সত্য সত্য অন্তরের সহিত বলিতেছি—এই উপাসনার বর্ণে বর্ণে সুধা ঝরে। ইহার সব ভাল। শ্রীবৃন্দাবনের দেবতা তুমি, সকলকে সুখী করিবে, তাহা বুঝিলাম। নতুবা আমাদিগকে এত সুখ দিলে কেন? গৃহস্থের বাড়ীতে সকলেই

সুখী হইল, যে যেখানে, ছিল। একবার ক'রে তুমি মাথায় হাত দিয়ে যাচ্চ, আর নাচিতে ইচ্ছা করিতেছে। এমন ক'রে মোহিত করে এই ধর্ম্ম! হাড় পর্য্যন্ত ঠাণ্ডা হয়ে গেল। দয়াসিন্ধো, এই সুখেতেই মজিয়ে দাও; এই সুখেতেই শুদ্ধ কর। অবশিষ্ট জীবনটা ভাল ক'রে নববৃন্দাবনের সুখরস পান করিতে করিতে কাটিয়ে দিই। তোমার নববিধানটা সুখের বিধান বলিতে হইবে। 'শান্তিঃ শান্তিঃ' বলিতে বলিতে ভিতরে অবধি শান্তি হইল! দীনদয়াল, কৃপাসিন্ধো, দয়া ক'রে এই আশীর্ব্বাদ কর, আমরা যেন তোমার ঘরে বসিয়া স্বর্গের সুখ, নববিধানের সুখ সম্ভোগ করিতে করিতে শুদ্ধ হই। [মো]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## বিশ্বাসে উজ্জ্বল দর্শন

( কমলকুটীর, মঙ্গলবার, ১৭ই জ্যৈষ্ঠ, ১৮০৪ শক ;
৩০শে মে, ১৮৮২ খৃঃ )

হে পিতঃ, হে উজ্জ্বলবর্ণ, তোমার অধ্যাত্মরাজ্য এ শতাব্দীতে এত স্পষ্ট হইল কিরূপে, জানি না। কেমন করিয়া বলিব, অন্ধকার দেখিতেছি। রসনা সত্যের অনুরোধে বলিবে, যে স্বর্গের সাধু ভক্ত দেখা নববিধানে খুব স্পষ্ট হয়েছে। তুমি আত্মসম্বন্ধে তোমার জগৎটি খুব পরিষ্কার করে ফেলেছ। এবার অন্ধকার ঘোচালে, মেঘ দূর করিলে, করিয়া স্বর্গ আর তোমার মুখখানি খুব স্পষ্ট করিলে; সন্দেহ দ্বৈধ আর রহিল না। অন্ধকার বুঝি আর এ রাজ্যকে আক্রমণ করিতে পারিবে না। এখন রাত্রির অবসান, আলো হয়েছে, আমরা নগরে রাজপথে চলিতেছি। যেখানে জঙ্গল ছিল, বাঘ ছিল, সেখানে এখন সহর হয়েছে। এখন এই দলটির

ভয় নাই, সব রাস্তায় বেড়াচ্চেন। এরা অন্ধকারকে নীচে রেখেছে, আলোর রাজ্যে উঠেছে। এবার ভ্রমের ব্যাপার দূর হচ্চে। সকলে ক্রমে ক্রমে আরও উজ্জ্বল হচ্চে। এখন দেখ্‌ছি, রাস্তা ঘাটে, গাছের পাতায়, ফুল ফলে ঈশ্বর বেড়াচ্চেন। তখন ব্রাহ্মধর্ম আলো আলো, ছায়া ছায়া ছিল, পরিষ্কার বুঝিতে পারিতাম না কিছু; এখন স্পষ্টাস্পষ্টি, এখন সব পরিষ্কার; কারণ, বেলা হয়েছে, সব দেখা যাবে স্পষ্ট। তুমি এখন যেখান দিয়ে চল, আমরা দেখ্‌তে পাই। আর তুমি আমাদের নিকট আত্মগোপন করিতে পার না। নিজগুণে দেখিতে পাই না, কিন্তু হরির গুণে। সূর্য্য উঠেছে যে! হরি, বেলা হয়ে গেল, কি আহ্লাদই হচ্ছে! তোমাকে ধরা গেল। তুমি চুরি করিতেছিলে, এত দিন ধরা পড় নাই; বড় বড় পণ্ডিতেরা বলেছে, তোমায় ধরা যাবে না। তোমাকে অচিন্ত্য বলেছে। নববিধান এসে বলিলেন, ধরা পড়েছে। কার গুণে হইল? আলোর গুণে। হরি, আর ঘুমন্ত গৃহস্থকে ফাঁকি দিতে পারিবে না। তুমি চুরি কর, কারণ ইহা তোমার ব্যবসায়; আপত্তি নাই, কিন্তু জেগে জেগে দেখিব। ছেলে মেয়ে স্ত্রী সকলের মন চুরি কর। চক্ষু খুলে সকলে দেখুন, এই ঘরে হরি এসেছেন, এসে হৃদয় চুরি করে লয়ে যাচ্ছেন। মা, অল্পদর্শীরাও এখন বেলার গুণে তোমায় খুব দেখ্‌ছে। তুমি যখন চক্ষের অঞ্জন হয়ে রয়েছ, আর নববিধানসূর্য্য উদয় হয়েছেন, তখন দেখ্‌ব বই কি খুব পরিষ্কাররূপে! একেবারে খোলা মুখে দর্শন দিলে, মা! অবগুণ্ঠন সব গেল! এ দিনের গুণে, আলোর গুণে। নিজগুণে নয়, অহঙ্কার করিতেছি না। হরি, আলো হয়েছে। আমি তো কাণা হতে চাই। আমি তো ব্রহ্মদর্শন করিতে পারি না। কিন্তু দিনের গুণে পরিষ্কার দেখিতে পাই। হে মঙ্গলময়, হে কৃপাসিন্ধো, কৃপা করিয়া এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন বিশ্বাসের দিনে,

বিশ্বাসের আলোয় খুব উজ্জ্বলরূপে তোমাকে দেখিয়া, শুদ্ধ এবং সুখী হই। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ !

---

## সিদ্ধাবস্থার যোগ

( কমলকুটীর, বুধবার, ১৮ই জ্যৈষ্ঠ, ১৮০৪ শক ;
৩১শে মে, ১৮৮২ খৃঃ )

হে দীনদয়াল, হে মুক্তিদাতা, প্রথম মানুষ তোমার কাছে যাওয়া আসা করে, শেষে তোমার সঙ্গে সংযুক্ত হয়। আমরা প্রথম অবস্থা বুঝিয়াছি, শেষ অবস্থাটা এখনও বুঝি নাই। এক একবার তোমার গভীর প্রেমে মত্ত হওয়া কি, তাহা তুমি জানাইয়াছ। কিন্তু জীবনের দিন যত চলিয়া যাইবে, ততই তোমার সঙ্গে অবিচ্ছেদ যোগ স্থাপিত হইবে। এক একবার যোগ, আবার বিচ্ছেদ হইলে হইবে না। একবার আসিয়া তোমার সঙ্গে কথা কহিলাম, এ এক রকম অবস্থা ; আর তোমার সঙ্গে বসেই আছি, এ এক রকম। মানুষ যত বৃদ্ধ হইবে, উপাসনা তাহার জীবনের অবস্থা হইবে। সে দিবসে রাত্রিতে তোমার সঙ্গে সংযুক্ত হইয়া থাকিবে। হে ঈশ্বর, ঐ অবস্থা কি আমাদের হইয়াছে ? একবার উপাসনা করিয়া খুব উর্দ্ধে উঠিলাম, আবার উপাসনার পর খুব নীচে পড়িলাম, এ সব আমাদের মত অপক্ব সাধকের অবস্থা। দয়াময়, সিদ্ধ অবস্থা দাও। জীবাত্মার সঙ্গে পরমাত্মার সর্ব্বদা কেমন ক'রে যোগ হবে, তার উপায় ক'রে দাও। হরি, আমাদের প্রতি যথেষ্ট অনুগ্রহ করেছ ; এবার এই কর, আমাদের যেন বৃদ্ধ এবং সিদ্ধের অবস্থা হয়। হে শ্রীহরি, এই আশীর্ব্বাদ কর, যেন ক্রমাগত তোমার কাছে বসে বসে

তোমার সেবা করি। হাত দয়াতে অভিষিক্ত, চক্ষু পুণ্যে অভিষিক্ত, প্রাণ প্রেমেতে অভিষিক্ত। হে কৃপাসিন্ধো, হে মঙ্গলময়, তুমি দয়া করিয়া এমন আশীর্ব্বাদ কর, সুখ সম্পদ সকল অবস্থার মধ্যে যেন, চক্ষু হস্ত প্রাণ রক্ত যাহা কিছু আছে, প্রেমে অভিষিক্ত করিয়া, দিন রাত্রি তোমার ভিতর ডুবাইয়া রাখিতে পারি; মা, তুমি এই অনুগ্রহ কর [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## বিশ্বাসের ধর্ম্ম

( কমলকুটীর, শনিবার, ২১শে জ্যৈষ্ঠ, ১৮০৪ শক ;
৩রা জুন, ১৮৮২ খৃঃ )

হে দয়াময়, হে শ্রীহরি, শুনিয়াছি দয়া সকলই বিশ্বাস করে, সকলই বহন করে; দয়া স্বর্গের ধর্ম্ম, দয়া সহিষ্ণু, দয়া ধৈর্য্যশীল। এ ভাবে কি, ঠাকুর, আমরা দয়া করি? আমরা কি বহন করি, বিশ্বাস করি? এ দুটির অভাব আমাদের ভিতর আছে। তুমি জগতের এত বড় ভার বহন করিতেছ, ইহা দেখিলে বুঝা যায় যে, ঠাকুরের মত প্রেমিক আর কেউ নাই। আর আমরা বিশ্বাস করিতে পারি না, দয়া কেবল বিশ্বাস ক'রে যায়। অত্যাচার উৎপীড়ন সহ্য করিতে হউক, অপমানিত হইতে হউক, তবু আমরা বিশ্বাস করিব। বিশ্বাস না করা অধর্ম্ম। শাস্ত্রে লিখিত আছে, দয়া বিশ্বাস করে। দয়া বিচার করে না, বিশ্বাস করে। বিচার নির্দ্দয়, বিশ্বাস দয়ালু। দয়াময়, তুমি আমাকে বিশ্বাস কর। তুমি এত ভাল, আমি এত পাপী, আমি তোমার কুপুত্র, তবু তুমি আমায় বিশ্বাস কর। তোমার পুত্র বলিয়া, তোমার প্রেমের যোগ্য মনে করিয়া, তুমি আমাকে তোমার ছেলে বলিয়া বিশ্বাস কর। তোমার দয়ার পাত্র

বলিয়া বিশ্বাস ক'রে, দয়া করিয়া খাওয়াচ্চ। তুমি ভয়ানক দয়ালু, তোমার দয়া ভয়ঙ্কর। আশ্চর্য্য এই, তুমি আমাকে বিশ্বাস কর কিরূপে? আমি এই কুড়ি বৎসর এত অপরাধ করিলাম, তবু তুমি আমায় বিশ্বাস ক'রে তোমার নববিধানের ঘরে আনিলে! ঠাকুর, তুমি দয়া ক'রে খাওয়াও পরাও, তা মানি; কিন্তু বিশ্বাস কর কিরূপে, তা বুঝিতে পারি না। আমি নীচের নীচ। আমি হরিসন্তানের মত হইলাম না। আমার হরি, ভয়ানক পাপী অধম,—যে শতবার নরহত্যা ব্যভিচার করেছে, তাকে বিশ্বাস করেন। দয়াময়, দয়ার চেয়ে বিশ্বাস বড়। দয়ার চেয়ে মহত্ত্ব বিশ্বাসে। ঐ যে বাইবেলে কথাটি আছে যে, "দয়া বিশ্বাসী, বিশ্বাস করে সকলকে।" আমি ত্রিভুবনে একজনের মধ্যে কেবল এর দৃষ্টান্ত পাইলাম। সে, পিতঃ, কেবল তুমি। পিতঃ, যে এত অপরাধী, তোমার ঘরে শতবার চুরি করেছে, তাকে তুমি বিশ্বাস কর? আমাকে তুমি বিশ্বাস কর? আত্মীয় বন্ধু বান্ধব স্ত্রী পরিবার কেহ আমাকে বিশ্বাস করে না, কেবল আমার হরি আমায় বিশ্বাস করেন। তবে আমার তোমাকে খুব তো ভালবাসা উচিত। আর সকলকেই খুব ভালবাসা ও বিশ্বাস করা উচিত। মা, তুমি একটা কলঙ্কিত পাপীকে বিশ্বাস করিলে, মেথরের ছেলেকে কোলে করিলে, আর আমি ভাইদের বিশ্বাস করিতে পারি না! মিষ্ট কথা বলিলে আমরা বিশ্বাস করি, কিন্তু একটু শক্ত কথা বলিলে আর বিশ্বাস থাকে না। প্রাণের হরি, আশা দাও, এ বড় উচ্চ কথা; এ যদি সাধন করিতে না পারি, বড় দুঃখ। দয়া অপেক্ষা বিশ্বাস বড়, অথবা দয়াও যা, বিশ্বাসও তা। পরস্পরকে বিশ্বাস করাই স্বর্গ, আর অবিশ্বাস করা অধর্ম্ম, নরকযন্ত্রণা। দয়ালু, কি হবে, বল না? বিশ্বাস কি করিতে পারিব? এমন ধর্ম্মভাব হবে যে, যা খুসি করুক না, অত্যাচার করুক, তবু বল্‌ব, ক্ষমা করেছি, বিশ্বাস করেছি। কেবল ভালবাসিলে হবে না,

ওর চেয়ে উঁচু বিশ্বাস করা। তাই করিতে হবে। ধবলগিরির চেয়ে আর একটা উঁচু শিখর বাহির হলো। হরি, তুমি আমাকে এত বিশ্বাস কর? নরাধম পাতকী নরকের কীট আমি, তুমি আমায় বিশ্বাস কর? বড় বাড়াবাড়ি করিলে যে! প্রেমের ধর্ম্ম ছোট হলো, বিশ্বাসের ধর্ম্মের কাছে? দয়াল, কাঙ্গালের প্রার্থনা শোন। হে দয়াময়, হে কৃপাসিন্ধো, তুমি কৃপা করিয়া এমন আশীর্ব্বাদ কর, যেন নরাধমকে বিশ্বাস করিয়া, সকল জীবকে বিশ্বাস করিয়া, সর্ব্বসেবক হইয়া, প্রেমিক হইয়া, বিনয়ী হইয়া কৃতার্থ হইতে পারি; গতিনাথ, তুমি কৃপা করিয়া এই প্রার্থনা পূর্ণ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## বিশেষ দয়া

( কমলকুটীর, রবিবার, ২২শে জ্যৈষ্ঠ, ১৮০৪ শক;
৪ঠা জুন, ১৮৮২ খৃঃ )

হে দীনবন্ধো, হে বিশ্বাসীর সার ধন, তুমি কাহাকেও জেয়াদা ভালবাস, কাহাকেও কম ভালবাস, পৃথিবীতে যে এই রকম একটা কথা আছে, এ কি সত্য? যেমন ঈশা শ্রীগৌরাঙ্গ, এঁরা তোমার যত প্রেম পান, আমাদের মত পাপীরা তা পায় না, আমাদের খাওয়া দাওয়ার খোঁজ তুমি লও না, এ কি সত্য? এই কথা পৃথিবী বার বার ব'লে আস্‌ছে। আর যদি খুব উচ্চ তত্ত্ব এ বিষয়ে অনুসন্ধান করা যায়, তবে এই কথা বলা যায় যে, তোমার সাধারণ দয়া সকলের উপর; কিন্তু বিশেষ দয়া বিশেষ লোকের উপর। এ কথা কেন পৃথিবী তুলিল? স্বর্গ পক্ষপাতী, এ তো মনে হয় না। তবে কি তুমি কাহাকেও ভালবাস, কাহাকেও

ভালবাস না? তোমার ন্যায়বিচার ভারি, তোমার পক্ষপাত নাই। কিন্তু আমরা কি ধর্ম্মের বাহাদুরি করেছি যে, তোমার বিশেষ দয়ার উপযুক্ত হলাম? এই বা কেমন ক'রে হয়? ভাব্‌তে ভাব্‌তে মনে হলো, এর তবে কিছু একটা কারণ আছে। সেটা কি? যে বোঝে, তুমি তাকে দশগুণ ভালবাস, তাকে তুমি দশগুণই ভালবাস। যে বোঝে, তুমি শতগুণ তাকে ভালবাস, তাকে তুমি শতগুণই ভালবাস। যে বোঝে, তুমি তাকে লক্ষগুণ ভালবাস, তাকে তুমি লক্ষগুণই ভালবাস। হে পিতঃ, যত ভুল মানুষের কাছে। তোমার কোমল প্রেম যে কেউ দেখিতে পায় না, তাই গোল হয়; কেউ তোমার প্রেম সিকিখানা দেখিতে পায়, কেউ আধখানা দেখ্‌তে পায়। আমাদের বিশেষ সৌভাগ্য যে, আমরা গোপন কথা শুনেছি; আমাদের বিশেষ সৌভাগ্য যে, আমরা বুঝিতে পারিয়াছি, তুমি কত ভালবাস। আমরা সাক্ষাৎসম্বন্ধে তোমার কাছে নিবেদন করিতে পারি। আমাদের প্রতি বিশেষ কৃপা তোমার এই জন্য যে, আমরা তোমার হাতখানি আমাদের মাথার উপর দেখিতে পাই। সকলের মাথায় তোমার হাত আছে, কিন্তু তা তো সকলে দেখে না, মানে না। তোমার দয়া কি আবার ছোট বড়? অনন্ত দয়ার ভাগ করিবে কে? যে বলে, তোমার বিশেষ দয়া পেয়েছে, সেই পেয়েছে। আমাদের সৌভাগ্য এই যে, আমরা তোমার বিশেষ দয়া বুঝিতে পারি। তুমি যে আর কাহাকেও দয়া কর না, তা নয়; কিন্তু আমরা বুঝিতে পারি বলিয়া, আমাদের সৌভাগ্য অধিক। সকলেই যেন বলে, তুমি সকলেরই মা। আমরা যেন কখন না বলি, আমাদের মা ইতর বিশেষ করেন। তুমি তাহা কর না। মা যিনি, তিনি সকলকে ভালবাসেন। হে দয়াসিন্ধো, এই শুভ বুদ্ধি তুমি আমাদের দাও। আমাদের সকলকে তুমিই খাওয়াচ্চ, তুমিই পরাচ্চ। আমরা এ জীবনে অনেক জানিলাম। এই জানিলাম

যে, এই কটা লোক তোমার বিশেষ দয়ার অধিকারী ; কারণ, তাহারা জ্ঞান পাইয়াছে, তোমার বিশেষ দয়া বুঝিতে পারিতেছে যে, তাহারা তোমার সেবা করিতেছে, আবার তুমি তাহাদের সেবা করিতেছ। মা হয়ে আমাদের সমুদয় বিশেষ ক'রে বুঝিয়ে দিলে। মা, তুমি আমাদের বিশেষ ধন। তুমি আমাদের বিশেষ বন্ধু, বিশেষ মা, বিশেষ সম্পদ্। মা, তোমার বিশেষ করুণাটি মিষ্ট। তুমি বিশেষ আসনে আমাদের বসাইলে, বিশেষ দয়া দিলে, বিশেষ করুণার মুকুট পরাইলে। দয়াল, এই ছেলে মেয়ে, এরা তোমার ছেলে মেয়ে ; এরা তোমার অন্তঃপুরের দাস দাসী, এরা তোমার প্রজা, এদের কাছে আসিতে দিয়াছ, হাত পা ছুঁইতে দিয়াছ, যখন যা দরকার দিয়াছ, আর কি বলিব ? কৃতজ্ঞতা তোমাকে দিই। আমাদের কটি ভাই বিশেষরূপে তোমার কাছে বিশেষভাবে ধন সম্পত্তি পেয়ে, বিশেষ দয়া পেয়ে, এখন তোমাকে বিশেষরূপ কৃতজ্ঞতা দিতে পারিলে হয়। তোমার দিকে খুব হলো, আমাদের দিকে কিছু যে হলো না ; আমাদের কর্ত্তব্য ব'লে দাও। আমরা দেখি দেখাই, দেখিতে দেখিতে মুগ্ধ হই, কৃতার্থ হই। হরি, ভক্তদের এই আশীর্ব্বাদ কর, আমরা যেন খুব বিশেষ যত্নে তোমাকে ভক্তি করিতে পারি, বিশেষ সেবা দিতে পারি। এবার অল্পে হবে না, এবার মাতামাতি, এবার বাড়াবাড়ি চাই। আমরা জগতের লোককে দেখাব, তোমার দিকে যেমন হলো, এ দিকেও তেমনি হবে। সকলেই প্রমত্ত হবে। সেই নববৃন্দাবনে যাহা দেখেছি, সেই রকম কর। হে দীননাথ, দয়াসিন্ধো, তুমি কৃপা করিয়া এই আশীর্ব্বাদ কর, আমরা যেমন পাইলাম অনেক, তেমনি যেন অনেক দিই, এবং প্রাণ মন তোমার চরণে ঢালিয়া দিয়া, মত্ততার সুখে সুখী হইতে পারি ; তুমি কৃপা করিয়া এই অনুগ্রহ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ !

# নববৃন্দাবনের ফুল সতেজ *

( সোমবার, ২৩শে জ্যৈষ্ঠ, ১৮০৪ শক ;
৫ই জুন, ১৮৮২ খৃঃ )

হে দয়াসিন্ধো, হে বিধাতঃ, এই আক্ষেপ যে, তোমার বিধান পূর্ণ হইল না। আরম্ভ হইল অতি চমৎকাররূপে, উন্নতি হইল অতি আশ্চর্য্যরূপে, কিন্তু পূর্ণ হইল না। একবার সুখের ব্যাপার দেখিলাম, তার পরে কেন সে স্বপ্ন বলিয়া প্রতীত হইল? আরম্ভ যার এত ভাল, পরিণাম তার এত শোচনীয়? পুণ্যময় হরি, আমরা যে অনেক আশা করিয়া, তোমার নববিধানে যোগ দিয়াছি। শেষটা যে খুব উজ্জ্বল হবে, আমরা ভাবিয়াছিলাম। ফুলগুলি ফুটিতে ফুটিতে যদি বন্ধ হয়ে যায়, বড় কষ্ট হয়। তোমার কত বাগান আছে, কিন্তু নববিধানবাগানে যে রকম চমৎকার ফুল ফুটিতেছিল, এমন আর কোথায়? এই যে উপাসনাঘরে ফুলগুলি বসে আছে, যদি বর্ষা পায়, তেজ পায়, ধাঁ ক'রে ফুটে উঠিবে, সুগন্ধ ছড়াবে; নববিধানের তোড়া ক'রে তোমার চরণে উপহার দেব। কিন্তু এই আধফুটন্ত ফুলে যদি মালা করি, তত সুখ হবে না। দয়াল হরি, এই আধফুটন্ত ফুলগুলি কি ফুটিবে না? এই সকল ফুলের বিচিত্র রং, বিচিত্র গন্ধ। অকালবার্দ্ধক্য এসে কোন কোন ফুল অকালে সঙ্কুচিত হয়ে শুকিয়ে যাচ্চে। আধফুটন্ত ফুল যদি মরে, পৃথিবী শুদ্ধ লোক কেঁদে মরিবে। ফুল ফুটেছে, কি শোভা হয়েছে। কিন্তু, হরি, ফুলের ভিতর পোকা ধরে কেন? লোকে বলিবে, নববিধানের ফুল বছর ত্রিশ চল্লিশ থাকে, আর

---

* "আচার্য্য কেশবচন্দ্র" বই দৃষ্টে দেখা যায়, কেশবচন্দ্র ৪ঠা জুন স্বাস্থ্যভঙ্গ হওয়াতে দার্জ্জিলিং গমন করেন। সুতরাং এই প্রার্থনা কোথায় হয়, ঠিক বুঝা যাচ্ছে না। তারিখটাও ভুল হতে পারে। সাধনকাননের প্রার্থনা বলেও মনে হয়।

থাকে না ; শুষ্ক হয়ে শীর্ণ হবে, রসভঙ্গ হবে। আর ফুলটি, কুসুমটি, দেখিতে কোমলটি আর থাকিবে না। লজ্জা নিবারণ কর, হরি। ওরে ফুল, ফোট্, ভাল করে বিকসিত হ! ফুল, তুই ফোট্ না! তোর ভিতরে যে সুগন্ধ সৌন্দর্য্য আছে, বিশ্বাসে ভাবে চরিত্রে তা বাহির কর্ না! দয়াময় হরি, তুমি আর একবার বর্ষা দাও। নতুবা ফুল আর থাকে না, মাটীতে রস নাই। আর নববৃন্দাবনের বাগানে নূতন ভাব গজাবে না, মা। আর একটা বর্ষা না হলে হবে না। মা, তোমার সিংহাসনের নীচে বসে এই প্রার্থনা করিতেছি, মা, আমাদের ভিতর যে সকল নববৃন্দাবনের ফুল আছে, তাহা প্রস্ফুটিত কর। আগে কত ভ্রমর আসিত, এখন আর তত আসে না। ঈশ্বর, মধু কমেছে, নতুবা পৃথিবীতে কি ভ্রমরের অভাব? তারা দেখ্‌লে যে, সকল ফুলের মধু কমে গিয়াছে। তাই কেউ আসে না, লোক আর নববৃন্দাবনে আস্‌তে চায় না। মা, ফুল ফুটিয়ে দাও। ভিতরে ঢের ভাব। ফুল যদি শুকিয়ে যায়, মরে যায়, কেউ গ্রাহ্য করে না ; কিন্তু যে ফুলের এত গন্ধ, এমন রং, তা যদি ফুটিতে ফুটিতে শুকিয়ে যায়, বড় দুঃখ হয়। তাই হাত যোড় ক'রে প্রার্থনা করি, এই ফুলগুলি যেন অকালে কালগ্রাসে না পড়ে। যেন আধফুটন্ত ফুলগুলি অল্প ফুটেছে, আর যেটুকু ফুটিবার বাকি আছে, যেন ফোটে। কিন্তু আর একটা বর্ষা চাই। মাটী খারাপ হয়েছে। অমন সাধনকাননের মাটীর আর তেজ নাই। এই বাগানের উপর কত লোক আশাপূর্ণনয়নে তাকিয়ে আছে। বিলাত আমেরিকার লোকের দৃষ্টি পড়েছে, এই বাগানের উপর। নববৃন্দাবনের নিকুঞ্জবনে মানুষ ঢের আছে সত্য, এখনও বলিতে হইবে। হে জননি, হে মঙ্গলময়ি, তুমি কৃপা করিয়া এমন আশীর্ব্বাদ কর, যেন তোমার প্রেমের বর্ষায় নববৃন্দাবনের ফুলগুলি সতেজ সরস হয়, আর আমরা খুব আহ্লাদ উৎসাহের সহিত তোমার

সাধন করি; কৃপাময়ি, তুমি কৃপা ক'রে গরীব ব'লে এই অনুগ্রহ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## প্রকৃতির সৌন্দর্য্য

( দার্জিলিং, শনিবার, ২৮শে জ্যৈষ্ঠ, ১৮০৪ শক ;
১০ই জুন, ১৮৮২ খৃঃ )

হে দয়াসিন্ধো, হে সুন্দর, তোমার প্রকৃতি চিরকালই মানুষদের ভুলাইয়া আসিয়াছে। যুগে যুগে সকল ভক্তকেই তোমার প্রকৃতি মুগ্ধ করিয়াছে। প্রকৃতি চিরকালই সুন্দর। প্রকৃতির যৌবন চিরকালই থাকে। ক্ষয় হইবার নয়, তোমার হস্তে রচিত এই সৃষ্টি তোমার ভাবুকদের কাছে চিরকালই নূতন। নববাসাশ্রিত তোমার প্রকৃতি আজ যেমন, দশ বৎসর পরেও তেমন, পূর্ব্বেও তেমন। তোমার প্রকৃতি যুগে যুগে ভক্তচিত্তকে হরণ করিয়াছে, তোমার দিকে টানিয়া লইয়াছে, এ যুগে কি তাহা হবে না? হরি, মন যদি কাল থাকে, চারিদিক কাল থাকে; মন যদি সুন্দর থাকে, চারিদিক সুন্দর। হে হরি, তোমার প্রকৃতি আমাদের নিকট চির-মধুময় হউক। আমরা যেন বার্দ্ধক্যে পড়িয়া না বলি, আর প্রকৃতি-সতীর শোভা ভাল লাগে না; অনেক পাহাড় পর্ব্বত দেখিলাম, সকলই পুরাতন নীরস হইল। এ বলিয়া, দেখো, ঠাকুর, কখন যেন বিলাপ করিতে না হয়। প্রেমিক, আমাদিগকে প্রেমিক কর; রসিক, আমাদিগকে রসিক কর; ভাবুক, আমাদিগকে ভাবুক কর; সুন্দর, আমাদিগকে সুন্দর কর। তোমার রসপূর্ণ সৃষ্টি যেন আমাদের নিকট নীরস না হয়। হরি, তুমি সকল পাহাড়ে বোস। আমরা কীটস্থ কীট,

তোমার পদতলে বসি। তোমার উচ্চ ধবলগিরির অনন্ত হিমানির ন্যায় তোমার মুখ আমাদের নিকট সর্ব্বদা উজ্জ্বল থাকুক। যদি তোমার অনুগ্রহে শিবাগারে আসিলাম, তবে শিবভবনে শিবসৌন্দর্য্য দেখিয়া, যেন মন মধুময় হয়। চারিদিক পবিত্র, চারিদিক সুন্দর, ইহা দেখিয়া মনকে যেন প্রেমিক ও পবিত্র করিতে পারি। গিরি নদ নদী নির্ঝর সমুদয় তোমার মহিমা কীর্ত্তন করুক। ইহারা আমাদের বলিয়া দিক, আমরা অত্যন্ত জড় সামান্য। এরা যে অত্যন্ত নির্ম্মল নির্দ্দোষ। ইহারা যে অত্যন্ত সুন্দর। তোমার নিষ্কলঙ্ক সৃষ্টি দেখিয়া, আমরা যেন কিছুদিন তোমাকে সাধন করিতে পারি। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ !

---

## আত্মমর্য্যাদা

( দার্জিলিং, রবিবার, ২৯শে জ্যৈষ্ঠ, ১৮০৪ শক ;
১১ই জুন, ১৮৮২ খৃঃ )

হে দীনবন্ধো, হে ভক্তের সহায়, তোমার লোক আমরা, ইহা মনে হইলে কত বল হয়, কত বল হওয়া উচিত! একজন পৃথিবীর সাধুকে লক্ষ্য করিয়া যদি আমরা বলিতে পারি, আমরা তাঁহার লোক, আমাদের কত বল হয়। যদি কোন রাজার সহিত আমাদের বন্ধুতা হয়, কোন সম্রাটের নিকট হইতে পত্র পাই, তবে আমাদের মন কত গৌরবান্বিত হয়, স্ফীত হয়। কোন মহাজন যদি গরীবদিগকে কোন দ্রব্য দেন, তাহারা কত সুখী হয়। পিতঃ, আমরা তোমার লোক, ইহা কি আমাদের কম গৌরবের বিষয়? কে আমরা? পাহাড়ে আসিয়া বসিয়াছি, এমন কত লক্ষ লক্ষ লোক আসে। আমরা পৃথিবীর ধূলি, অতি সামান্য। তুমি

এত বড় রাজাধিরাজ, তোমার নিকট হইতে আমাদের কাছে পত্র আসিয়াছে। স্বর্গীয় পত্র। বাহক আসিয়া আমাদের হাতে তারের খবর দেয়, পত্র দেয়। কে আমরা? তাই বলি, আদেশের মত সকলে মানুক। মহারাজাধিরাজ, হিমালয়পতি, তোমার রাজ্যে আসিয়া আমরা বসিয়াছি। ঠাকুর, আমরা এমনি নীচ ইতর যে, তোমাকেও ছোট ক'রে ফেলেছি। আমরা তোমাকে ছোট মনে করি। তোমার দানকে সামান্য মনে করি। আমরা কোথায় আসিয়াছি? হিমালয়ে। তোমাকে আমরা যদি পিতা বলি, তবে আমাদের সম্বন্ধ রাজকুমারের সম্বন্ধ। হরি, ইতর জাতি আমরা, তুমি আমাদিগকে খাওয়াও, পরাও, স্পর্শ কর। হরি, এটা ভেবে নীচ উচ্চ হউক্! তোমার কাছ থেকে আমাদের কাছে পত্র আসিতেছে। ত্রিভুবনপতি, ব্রহ্মাণ্ডপতি, রাজাধিরাজ যিনি, তিনি আমাদিগকে পত্র দিয়াছেন, আমরা তাঁহারই লোক। আমাদের রাজা যিনি, তিনি আমাদের সঙ্গে কথা বলেন। পিতঃ, আমরা তো হাত বাড়ালে স্বর্গ পাই। উচ্চ পর্ব্বত, যা বাঙ্গালীর কাছে সকলের অতীত বস্তু, আমরা তো তাহার কাছে আসিয়া বসিলাম। আমরা গৌরব মহিমা উচ্চ পদ পাইলাম ঠিক! এই রকম যখন নীচে ছিলাম, তখন মনে হইত, উপরে কি উঠিতে পারিব? কিন্তু ক্রমেই উপরে উঠিলাম! ট্রামওয়ে কত উপরে উঠি। সকলই ট্রামওয়ের কারখানা। নীচে থাকিয়া কত উচ্চে আসিলাম, কত উচ্চ পদ পাইলাম! নীচ ব্রাহ্ম ছিলাম, স্বর্গীয় নববিধান পাইলাম। সংসারের নীচ আসক্তি বাসনা ছাড়িয়া কোথায় আসিলাম! হে কীটসুহৃদ, হে প্রেমসাগর, তুমি আমাদের সহায় হলে? তোমার কত পত্র আমাদের কাছে। একেই বলে হাত বাড়িয়ে স্বর্গ পাওয়া। পিতঃ, আজ রবিবারে এই প্রার্থনা করি, যেন তোমার মনোনীত লোক, তোমার দলের লোক হইয়াছি, এই গৌরব যেন না ভুলি। সামান্য ভূমি থেকে এসে, এই উচ্চ-

গিরিশিখরে বসিলাম যদি, তবে এখানে না থাকি, আরও যেন উচ্চে উঠি। হে মঙ্গলময়, কৃপাসিন্ধো, তুমি কৃপা করিয়া এই আশীর্ব্বাদ কর, আমরা যেন লব্ধ গৌরব মহিমার উপযুক্ত হইতে পারি ; মা. তুমি অনুগ্রহ করিয়া এই প্রার্থনা পূর্ণ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ !

---

## হিমালয়ের সদ্ব্যবহার

( দার্জ্জিলিং, সোমবার, ৩০শে জ্যৈষ্ঠ, ১৮০৪ শক ;
১২ই জুন, ১৮৮২ খৃঃ )

হে দীননাথ, ভক্তধন, আমরা কোথায় আসিয়াছি ? এ যে ধ্যানশীলদিগের উচ্চ আসন ! এখানে তো মানুষ সংসার করে না। এখানে যে মানুষ ধ্যান করে। হে পিতঃ, পাহাড় যে ধ্যানের স্থান। এ যে আমাদের দেশের যোগী ঋষিদের প্রিয় স্থান। হরি, তবে আমরা কেন পর্ব্বতের অন্য ব্যবহার করিব ? নীচ সংসার-সাধনের ক্ষেত্র তো পর্ব্বত নহে। পর্ব্বত প্রথম হইতে সাধনক্ষেত্র, ধ্যানের স্থান বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে। আহার করিব, বেড়াইব, ঘুমাইব, সংসার করিব, এ জন্য পবিত্র পর্ব্বত নহে। জগদীশ্বর, যুগে যুগে তোমার পর্ব্বত তোমার সাধকদের বড় প্রিয় হইয়া আসিয়াছেন, তোমার যোগীদের স্থান হইয়া আসিয়াছেন। এ জন্য এই প্রার্থনা করি, হে গিরিরাজ, আমরা এ শতাব্দীতে নানা পাপে কলঙ্কিত হইয়াও, যেন তোমার পর্ব্বতের মর্য্যাদা আদর বুঝিতে পারি। আমরা যেন পর্ব্বতকে ভয় করি। আমরা যেন সংসারের পাপ টানিয়া আনিয়া, এই হিমালয়কে কলঙ্কিত না করি। দোহাই, প্রভো, তুমি এই পাপ হইতে রক্ষা কর। হিমালয় যেন না বলেন, কতকগুলি পাপী আসিয়া

আমার মহত্ত্ব মর্য্যাদা নষ্ট করিল, নীচ হীন চিন্তা করিয়া আমাকে কলঙ্কিত করিল। কতকগুলি দস্যু আসিয়া আমার বুকে বসিয়া দস্যুগিরি করিল। হা ঈশ্বর, যার মন খারাপ হয়, সে স্বর্গে গেলেও, বুঝি, পাপী থাকে। ঈশ্বর, হিমালয় আমাদের অত্যন্ত আদরের বস্তু, আমাদের পিতা পিতামহের আরাধ্য বস্তু, গৌরবান্বিত, হিমানী মস্তকে করিয়া বহুকাল হইতে রহিয়াছেন। দেখো, পিতঃ, এই বৃদ্ধের অবমাননা আমরা যেন না করি। তোমার মহিমা গৌরবের পরিচয় ইনি দিতেছেন। বিশেষ আদর শ্রদ্ধা আমরা বৃদ্ধ হিমালয়ের চরণে অর্পণ করিব। হৃদয়ের শ্রদ্ধা, আদরের ফুল দিয়া ইঁহাকে বরণ করিব। চিরকাল পাপ করিলাম, তোমার সৃষ্টির অবমাননা করিলাম, আবার তোমার পর্ব্বতের অপমান করিয়া যেন আরও পাপী না হই। এখানে ধ্যান করি, যোগ শিখি; দেখি, আমাদের মা ঐখানে রহিয়াছেন, ঐ স্বর্গের জ্যোতির মুকুট মা আদর করিয়া হিমালয়ের মাথায় পরাইয়াছেন, ঐ যোগী ঋষিদের প্রিয় স্থান; এই সব ভাবিতে ভাবিতে, দেখিতে দেখিতে পবিত্র হইয়া যাই। তোমার হিমালয়ের সদ্ব্যবহার যেন করি। হে মঙ্গলময়, হে কৃপাসিন্ধো, তুমি কৃপা করিয়া এমন আশীর্ব্বাদ কর, যেন তোমার হস্তরচিত পবিত্র উন্নত হিমালয়ের মান রক্ষা করিতে পারি এবং এখানে তোমাকে সাধন করিয়া যেন পবিত্র শুদ্ধ জীবন লইয়া ফিরিয়া যাইতে পারি। মা, তুমি অনুগ্রহ করিয়া এই প্রার্থনা পূর্ণ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## স্বর্গের ছবি

( দার্জিলিং, মঙ্গলবার, ৩১শে জ্যৈষ্ঠ, ১৮০৪ শক ;
১৩ই জুন, ১৮৮২ খৃঃ )

হে দয়াময়, হে শ্রীনাথ, তোমাকে ভালবাসি এবং তোমার কার্য্য করি, এই ইচ্ছা। হে বিনোদ, তোমাকে লইয়া আমোদ করি, এই ইচ্ছা। দেখ, তোমার সাধুরা সুরপুরে বসিয়া কত আমোদ করিতেছেন; সপ্তসুরে গান করিতেছেন। কি ব্যস্ততা, কি উৎসাহ তাঁহাদের মধ্যে! আমরা যেন ঘুমাইয়াছি। সেখানে পবিত্র আনন্দের উৎস। কত রকম আমোদ। পরমেশ্বর, সুরাপান একটা আমোদ। পুণ্যসুরা, প্রেমমদ পান। ঈশা দিলেন গৌরাঙ্গকে পুণ্যসুরার পাত্র, আবার গৌরাঙ্গ দিলেন ঈশাকে নামানন্দরসের পাত্র। দৌড়াদৌড়ি একটা আমোদ। ঈশা দৌড়িলেন মুষার দিকে, মুষা দৌড়িলেন ঈশার দিকে, দুইজনে মিলিয়া কোলাকুলি করিলেন। তোমার ছোট ছোট শিশুরা সেখানে লুকোচুরি খেলা করিতে-ছেন, কত দৌড়াদৌড়ি করিতেছেন। ভক্ত বালক আর সতী বালিকারা কত খেলা করিতেছেন। বড় আমোদ হইতেছে উঁহাদের মধ্যে। কে আগে নিশান ছুঁইতে পারে, সব ভক্ত বালক মিলিয়া দৌড়াইতেছেন। আর একজন যাই আগে গিয়া নিশান ছুঁইতেছেন, আর সকলে কত আনন্দ প্রকাশ করিতেছেন। 'ধন্য ধন্য ঈশ্বরতনয়' সকলে বলিয়া উঠিতেছেন। ঈশা গিয়া আগে নিশান ছুঁইয়া দাঁড়াইয়া হাসিতেছেন। কেহ গান করিতেছেন। কেহ বাজাইতেছেন, কত রকম বাদ্য আছে। কেহ নৃত্য করিতেছেন বাহু তুলিয়া। কত আনন্দের নৃত্য। মা, তোমার ছেলেগুলি তো নয়, যেন পুতুলগুলি। তোমার স্বর্গ তো নয়, যেন খেলাঘর। তুমি তাঁহাদের লইয়া ক্রীড়া কৌতুকে দিন যাপন করিতেছ। স্বর্গে কি ঋষিরা

কেবল ঘুমাইতেছেন ? তাহা নয়, স্বর্গে কত ব্যস্ততা, কত উৎসাহ। স্বর্গ টলমল করিতেছে। কি রাসের ধূম, কি ঝুলনযাত্রার ধূম। আনন্দের ফাগ লইয়া সকলে সকলের গায়ে দিতেছেন। প্রেমময়, এই ছবিটি বড় সুন্দর। আমরা চাই, এই ছবিটি আমাদের হৃদয়ে সত্য সত্য আসে। দেবতাগণ আমাদের হৃদয়ে অবতীর্ণ হইয়া খেলা করুন। আমরা শুষ্ক অসার কল্পনার স্বর্গ চাই না। এই ছবিখানি সত্য করিয়া দাও। দয়াময়, দীননাথ, অনুগ্রহ করিয়া এই আশীর্ব্বাদ কর, যেন স্বর্গের এই ছবিখানি, দেব দেবীর নৃত্য, ঠিক সত্য সত্য হৃদয়ে দেখি, আর উহার পুণ্যদর্শনে সুখী এবং শুদ্ধ হই। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ !

---

## জীব-সেবা

( দার্জ্জিলিং, বুধবার, ১লা আষাঢ়, ১৮০৪ শক ;
১৪ই জুন, ১৮৮২ খৃঃ )

হে দীনশরণ, হে মহাপ্রভো, প্রত্যেকের জন্য তুমি তো কার্য্য নির্দ্দিষ্ট করিয়া রাখিয়াছ ; তোমার সংসারে সেই কার্য্য করিলে জীব পরিত্রাণ পাইবে। কর্ম্মকাণ্ডকে আমরা অগ্রাহ্য করিতে পারি না ; কিন্তু সে কার্য্য তোমার কার্য্য হইবে, আমার কার্য্য হইবে না। তোমার চরণ ধরিয়া সেবা করিব, এই হস্ত জীবসেবার জন্য উৎসর্গ করিব, এই জন্য জন্ম লইয়াছি। জীব-সেবা যে না করে, কেবল যোগে সে পরিত্রাণ পাইতে পারে ? তোমার সঙ্গে জীবের এমনি যোগ যে, তোমার কাজ করিতে হইলেই জীবের সেবা করিতে হয়, জীবকে ভালবাসিতে হয়। কাজ কি ? কেবল কি খাওয়া পরা ? না। তোমার ধর্ম্ম-প্রচার, জীবকে

জ্ঞানদান, দুঃখীর দুঃখ দূর, এই সকল কাজ করিতে হইবে। জীবের হিতসাধন-কার্য্য, পরের শ্রীবৃদ্ধির কার্য্য, এই সকল অনেক কাজ রহিয়াছে। মনে করিলেই হাসিয়া খেলা করা যায়। হরি, তোমার দুই ভাল। যোগী তোমার মুখ দেখিয়া হিমালয়ে বসিয়া স্বর্গলাভ করেন, আবার যখন নিম্ন ভূমিতে গিয়া তোমার ভক্ত তোমার সেবা করেন, সদনুষ্ঠান করেন, তখনও সুখী হন—দুইয়েতেই সুখ। দৌড়াদৌড়ি করিলেও সুখ, আবার নিস্তব্ধ হইয়া যোগাসনে বসাও সুখ। নাথ, আমাদের মধ্যে কেহ যেন কর্ম্মবিহীন না থাকে। যাহার যাহা উপযুক্ত কাজ, তুমি দাও। কত বিস্তীর্ণ কার্য্যক্ষেত্র পড়িয়া রহিয়াছে, মনে করিলে সকল বলবীর্য্য দিয়া করা যায়। হে ঠাকুর, আর অলস হইয়া থাকিতে দিও না। হে ঠাকুর, কর্ম্মবিহীন হইয়া থাকিতে দিও না। হে হরি, কর্ম্ম দাও। যে কর্ম্মে মুক্তি হয়, শান্তি হয়, পুণ্য হয়, এমন কর্ম্ম দাও। সুপবিত্র কার্য্য জীবের কল্যাণ। ভাল করিয়া ভাল মনে, পুণ্যজলে স্নান করিয়া, যে কাজ করে, তাহার অনেক ভাল হয়। কে সেই কার্য্যের সোপানে স্বর্গে যাইতে পারে? মানুষ আপনার উৎসাহ তেজ চারিদিকে ছড়াইয়া দিবে, যাহাতে জগতের চারি সীমায় গিয়া পড়িবে। তোমার সংসারে চাকর হইয়াছি। ভাই বন্ধুদের খুব সেবা করি। কেবল আপনার মঙ্গল ভাবিয়া, স্বার্থপরতার অগ্নিতে যেন না পুড়ি। যাও, জীবন, তুমি পরহিতে নিযুক্ত হও, তুমি পরসেবায় শুদ্ধ হও। মা, তোমার শ্রীচরণতলে পড়িয়া, খুব তোমার সেবা করিব, আর তোমার সন্তানমণ্ডলীর সেবা করিব। হে মঙ্গলময়, হে কৃপাময়, তুমি কৃপা করিয়া এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন নিষ্কর্ম্মা হইয়া না থাকি; কিন্তু স্বার্থপরতা ত্যাগ করিয়া, তোমার চরণতলে থাকিয়া, পরসেবা করিতে করিতে শুদ্ধ এবং সুখী হই, মা, তুমি এই অনুগ্রহ কর। [ মো ] শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

# সত্যযুগের আগমন

( দার্জিলিং, বৃহস্পতিবার, ২রা আষাঢ় ১৮০৪ শক ;
১৫ই জুন, ১৮৮২ খৃঃ )

হে প্রেমসিন্ধো, হে অনাথবন্ধো, তোমার এই নবধর্ম্মে সত্য যুগ কি, তাহা আমাদিগকে বুঝাইয়া দাও। কলিযুগের ব্যবহার কি, জীবন কি, কি তাহাতে দেখিলাম। শুনিতেছি, সত্য যুগ আসিতেছেন, আনন্দধ্বনি করিতে করিতে আসিতেছেন, আমরা সর্ব্বাগ্রে তাঁহাকে আদর করিয়া আলিঙ্গন করিব। কি তিনি, কে তিনি, আমাদিগকে বুঝাইয়া দাও। সত্যযুগ সত্যযুগ অনেকে বলে, সত্যযুগ কি পদার্থ, আমাদিগকে জানিতে দাও। আমরা কলির কীট হইয়া রহিয়াছি, সত্যযুগের জীবন কি, জানি না। এই শোভাযুক্ত হিমালয় পূর্ব্বে তোমার যোগী ঋষিদের ভূমি ছিল। এখানে যদি এক সময় সত্যযুগ ছিল, যোগধর্ম ছিল, তবে মনে হয়, এখানে সাধন করিলে আবার বুঝি সত্যযুগ আসিবে। সেই বরফ কমে না, সেই শোভা যায় না, সেই মেঘ রহিয়াছে, সেই ঝরণা আছে, এখনও যোগ ধ্যানের স্থান আছে ; কিন্তু সে মানুষ নাই, তোমার সত্যযুগ আর নাই। মানুষ লইয়াই তো যুগ। ভারতে সব আছে, মানুষ নাই। এখানে ঋষিরা, ঋষিপত্নীরা থাকিতেন। আমরা এখানে আসিয়াছি, কিন্তু আমাদের বলিতে লজ্জা হয় যে, আমরা ঋষি, আর আমাদের পত্নীরা ঋষিপত্নী। আবার কি সত্যযুগ ফিরিয়া আসিবে ? যদি আমরা ঋষি ঋষিপত্নী না হইতে পারি, তবে আমাদের এখানে আসা বৃথা। আমরা যখন আসিতে-ছিলাম, প্রাচীন বৃদ্ধ হিমালয় আপনার ক্রোড় বাড়াইয়াছিলেন, বৃদ্ধ পিতা সন্তানদিগকে আদর করিয়া ডাকিতেছিলেন যে, নববিধানের লোকেরা আসিতেছে, আবার বুঝি সেই ঋষিবংশের ন্যায় আমার মুখ উজ্জ্বল করিবে।

কিন্তু যদি তিনি দুর্গন্ধ পাপী ভণ্ড বলিয়া আমাদিগকে দূর করিয়া দেন, তখন কাঁদিব। হরি, তুমি যদি এমন আশা দাও যে, আবার সত্যযুগ ফিরাইতে পারি, আবার পর্ব্বতকে হাসাইতে পারি, আবার ঋষি ঋষিপত্নীর ন্যায় হইব, তবে পর্ব্বতে আসা সার্থক হইবে। হে দয়াময়, হে সত্যযুগের রাজা, তোমার সেই যুগ আন। হিমালয়কে জাগাও, চারিদিকে ভক্তি উদ্দীপন কর। আমরা যদি কিঞ্চিন্মাত্রও সত্যযুগের ঋষিদের মত হইতে পারি, তবে কৃতার্থ হইব। উচ্চদেশে থাকিয়া উচ্চ হইব। নীচ বাসনা চিন্তা ছাড়িব। সত্যযুগ, তুমি এস। সত্যযুগ আসিলে আমাদের খুব উৎসাহ পুণ্য প্রেম বাড়িবে। আমাদের জড়তা দূর হইবে। পরস্পরের প্রতি ব্যবহার মধুময় হইবে। আমাদের সত্যযুগ আসুক, আর সমস্ত পৃথিবীর সত্যযুগ আসুক। হে দীনবন্ধো, হে কাতরশরণ, তুমি কৃপা করিয়া এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন নিরুৎসাহ জড়তা ত্যাগ করিয়া, তোমার সত্যযুগ আসিতেছে, ইহা বিশ্বাস করি এবং বিশ্বাসনয়নে দেখিয়া, আনন্দের সাজ পরিয়া, সপরিবারে শুদ্ধ এবং সুখী হই ; মা, তুমি এই অনুগ্রহ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ !

---

## সুখী পরিবার

( দার্জ্জিলং, শুক্রবার, ৩রা আষাঢ়, ১৮০৪ শক ;
১৬ই জুন, ১৮৮২ খৃঃ )

হে প্রাণের বন্ধু, জগতের প্রতিপালক, এই পৃথিবীতে পরিবার লইয়া সুখী হওয়া ধর্ম্মের প্রধান তাৎপর্য্য। তোমার অভিপ্রায় এই, আমরা সাধন করিয়া একটি শান্ত সুখী পরিবার লইয়া সুখী হইব। তোমার নববিধানের

মুখ্য উদ্দেশ্য, পরিবার প্রস্তুত করা। তোমার ইচ্ছা এই, স্বামী এবং স্ত্রী, মাতা এবং পিতা, ভাই এবং ভগিনী একটি নবভাব লইয়া পৃথিবীতে জীবন কাটাইবেন। এমন ভাবে ধর্ম্মেতে পরিবারের মিলন হয় নাই, যেমন নববিধানে হইবে। মানুষ পরিবারে সুখী হইবে, এমন ভাব পৃথিবীতে হয় নাই। সমুদয় ত্যাগ করিয়া, সন্ন্যাসী সর্ব্বত্যাগী হইয়া অনেকে বৈরাগী হইয়াছেন। এ পথ অনেকে দেখাইয়াছেন, অনেক মহাপুরুষ তোমার এই আজ্ঞা পালন করিয়াছেন। তাঁহারা পরিবার লইয়া যে সুখী হইবেন, পাঁচজন বন্ধু বান্ধব লইয়া সামাজিক সুখে সুখী হইবেন, তাহা তুমি তাঁহাদের দিলে না। তাঁহারা সর্ব্বত্যাগী হইয়া, বাঘের ছালে বসিয়া, অরণ্যে তোমার সাধনে বসিলেন। তাঁহারা সকল দুঃখ বহন করিয়াও, প্রাণেশ্বর, তোমার আদেশ পালন করিলেন। কত কষ্ট তাঁহাদের পাইতে হইয়াছিল। হে করুণাসিন্ধো, এখনকার সাধকদের তো সে কষ্ট নাই। ইঁহাদের টাকার ভাবনা ভাবিতে হয় না; স্ত্রী পরিবার গৃহ বন্ধু সব আছে। কি তাঁহাদের দুঃখ ছিল, আর কি সুখই আমাদের! কিছুরই অভাব নাই, আমাদের কিছুরই কষ্ট নাই। মাতঃ, তব বন্দোবস্ত এই; নববিধানের ভক্তকে পালন করিবার জন্য তোমার বন্দোবস্ত এই। লজ্জা হয় ভাবিলে। কত দুঃখ পাইয়াছিলেন, সেই সকল পূর্ব্বকালের বৈরাগী সর্ব্বত্যাগী। তাঁহাদের কথা ভাবিলে, লজ্জায় অধোবদন হইতে হয়। মা, তুমি এবার সুখ দিবে। কেন না পরিবারের সুখ যে অতি মিষ্ট সুখ। ভাই বন্ধু পরিবার লইয়া তোমাকে ডাকা যে বড় সুখ। এবার সুমিষ্ট সুখের সজন সাধন। এ তো পরিবার গৃহ সুখ সম্পদ ত্যাগ করিয়া নির্জ্জন সাধন নয়। এ যে সুখের সাধন। কিন্তু, হরি, আমাদের দায়িত্ব অনেক। আমাদিগকে সুখী পরিবার দেখাইতে হইবে; বাপেতে ছেলেতে, মাতে মেয়েতে, ভাই ভগিনীতে খুব ধর্ম্মের

মিলন, ধর্ম্মের বন্ধন, খুব সৌহৃদ্য, এরূপ হইতে হইবে। কেবল অসার সংসারস্থাপন করিলে হইবে না। পূর্ব্বকালে তাঁহারা গৌরবের মুকুট পরিলেন বটে, কিন্তু সে দুঃখ পাইয়া। তাঁহারা স্ত্রী পরিবার সব ছাড়িয়াছিলেন। তাঁহারা তো আমাদের মত স্ত্রী পরিবারকে ব্রহ্মমন্দিরে ব্রহ্মচরণে আনিতে পারিলেন না। হায়, তাঁহাদের সর্ব্বস্ব ত্যাগ করিতে হইয়াছিল, কত কষ্ট পাইতে হইয়াছিল। আর আমাদিগকে তুমি কত সুখ দিলে। অভাগাদের সৌভাগ্য হইল। আমরা স্ত্রী পরিবার সমুদয় লইয়া, ধর্ম্ম-সাধনে সুখী হইবার অধিকার পাইয়াছি। হরি, এ ঋণ কিসে পরিশোধ হইবে? স্ত্রী পুত্র সমুদয় একটি একটি করিয়া তোমার চরণে সমর্পণ করিতে হইবে। আপনার তো সমুদয় লিখিয়া পড়িয়া তোমাকে দিতে হইবে। আবার স্ত্রী সন্তান সকলকে ষোল আনা তোমাকে দিতে হইবে। বড় ছোট সকলকে একটি একটি করিয়া তোমার চরণে দিব। মা, তবে তো এ ঋণ-শোধ প্রাণে হইবে, শান্তি হইবে। আমরা সমুদায়গুলি তোমার ভক্ত হইব। তোমার সাধনভক্ত, তোমার দর্শনভক্ত হইব, তোমার নববিধানভক্ত হইব। তোমার ছেলেগুলি, মেয়েগুলি একখানি অখণ্ড পরিবার হইবে। একখানি সচ্চিদানন্দের পরিবার হইবে; সকলগুলি তোমার হইবে। নববিধানের সুখের পরিবার গঠন কর। একটি একটি সুখের জ্যোতির্ম্ময় পরিবার তুমি চাও। তাহাই দিতে হইবে। হে মঙ্গলময়, হে কৃপাময়, তুমি কৃপা করিয়া এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন দুষ্ট অভিসন্ধি ত্যাগ করিয়া, নববিধানের মূল সঙ্কল্প সাধন করিয়া, এক একটি সুখী পরিবার, শুদ্ধ পরিবার হইতে পারি; মা, তুমি অনুগ্রহ করিয়া এই প্রার্থনা পূর্ণ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

# সুখের হরি

( দার্জ্জিলিং, শনিবার, ৪ঠা আষাঢ়, ১৮০৪ শক ;
১৭ই জুন, ১৮৮২ খৃঃ )

হে প্রেমময়, হে সত্যপালন, মনুষ্য সন্তানকে কৃপা করিয়া তুমি দেখা দাও। তোমার উপর যাহারা নির্ভর করিয়া থাকে, তাহাদিগকে কৃপা করিয়া তুমি দেখা দাও। যাহারা সংসারের সমুদয় সুখ সম্পদ ঐশ্বর্য্যের পথ ছাড়িয়া তোমার পথে আসিয়াছে, তাহাদের সম্বল ঐশ্বর্য্য কেবল তুমি। তাই বলি, তুমি দিন দিন উজ্জ্বলতর মধুরতর হও। তুমি যে ভক্তদের বড় প্রিয়। তুমি সকলের কাছেই আছ, কিন্তু ভক্তদের নিকট যে বড় মনোহর। সকলেই তোমায় ঈশ্বর বলিয়া ডাকে, কিন্তু ভক্তের কাছে রসস্বরূপ। হরি, সেই ভাবে আমাদিগকে দেখা দাও। তুমি পাহাড়ে আছ, নিম্নভূমিতে আছ ; কিন্তু যেমন পাহাড়কে আলো করিয়া বসিয়া আছ, মধুময় করিয়া বসিয়া আছ, ভক্তদের নিকট, যোগীদের নিকট, এমন আর কোথায়? সকল প্রকার কষ্টের একমাত্র শান্তি তুমি, সকল প্রকার অন্ধকারের একমাত্র আলো। এজন্য সকল সময় তোমাকে ডাকি। তোমার নাম রাখিব, হৃদয়ের আরাম, চক্ষুর আরাম, তুমি আমাদের নিকট শূন্য এবং শুষ্ক হইয়া থাকিও না। তোমাকে ডাকিয়া মনে যেন কষ্ট দুঃখ কিছু না থাকে। বক্ষের ধন বক্ষে থাক, চক্ষের ধন চক্ষে থাক, তোমার সঙ্গে মধুময় সম্বন্ধ স্থাপন করিয়া সুখী হই। তোমাকে যেন সুখের হরি বলিয়া জানি। হে প্রেমময়, হে মঙ্গলময়, তুমি কৃপা করিয়া এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন দিন দিন ঐ চরণের মধু এবং সুধা পান করিয়া, ভিতরে যত জ্বালা, শোকসন্তাপ আছে, সমুদয় জুড়াই ; মা, তুমি এই অনুগ্রহ কর। [ মো ] শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## প্রেমরাজ্য-স্থাপন

( দার্জ্জিলং, রবিবার, ৫ই আষাঢ়, ১৮০৪ শক ;
১৮ই জুন, ১৮৮২ খৃঃ )

হে দয়াময়, হে হৃদয়নাথ, মন এই বলিয়া খেদ করে, জীবনের কার্য্য হইল না। যে সকল কার্য্য করিতেছি, ইহারই জন্য কি ভবে আসিলাম? তাহা তো নয়। যে জন্য ভবে আসিয়াছি, তাহার প্রতি দৃষ্টি করিলাম না। জীবনের যে একটা কার্য্য আছে, সেইটি অতি উচ্চ কাজ—লোক প্রস্তুত করা, নববিধানের লোক গঠন করা। বুদ্ধিমান্, বিদ্বান্, গৌরবান্বিত, যোগী ভক্ত উপাসনাশীলেরা আসিল। আসিল না কাহারা? যাহারা পরস্পরকে ভালবাসিয়া জগতের উপকার করিবে। তবে, হে পিতঃ, ভারতে কি করিতে আসিলাম? তোমার নববিধান যে প্রেমের ধর্ম্ম, যাহাতে শত্রুতা, অক্ষমা, বিবাদ, বিসম্বাদ দূর হইবে, এবং সকল মনুষ্য প্রেমে বদ্ধ হইয়া, আনন্দে তব গান করিবে। আমরা পৃথিবীর বিবাদ বিসম্বাদ দূর করিয়া, ধর্ম্মার্থীদিগের মধ্যে প্রেমের বন্ধন স্থাপন করিয়া দিব। সকল বিধর্ম্মী মিলিয়া এক প্রেমে বদ্ধ হইবে; সাধু অসাধু, ধনী নির্ধন মিলিত হইবে; ইহা তো হয় নাই। তবে আমাদের জীবনের কার্য্য তো হয় নাই। আমরা এতগুলি লোক যদি চেষ্টা করি, তবে কি প্রেমের পরিবার গঠন করিতে পারি না? খুব সাধক যাঁহারা হইলেন, তাঁহারা কি উদার হইতে পারিলেন না? দয়াময়, জীবন থাকিতে থাকিতে, আমরা যেন প্রেমের পরিবার দেখিয়া যাইতে পারি; অন্ততঃ অল্পসংখ্যকের মধ্যেও প্রেম স্থাপন হইবে। হরি হে, কোথায় তোমার প্রেমের রাজ্য? সে আনন্দের ভবন কৈ? সে শান্তি-নিকেতন কৈ? যেখানে গেলে স্বার্থপরতা ক্রোধ অক্ষমা অশান্তি থাকে না। সে দেশ কোন্ হিমালয়ে

স্থাপিত? জগদীশ, সে দেশে লইয়া চল। দয়াময়, প্রেমের রাজ্য আর বিস্তৃত হয় না, ক্রমে আরও সঙ্কুচিত হয়। প্রেমময়, কেন এমন হইতেছে? হে ঈশ্বর, সহস্র শক্রতা সত্ত্বেও যদি মানুষ পরস্পরের পদধূলি চুম্বন করিতে পারে, তবেই নববিধান প্রতিষ্ঠা হইল; নতুবা আমরা যতই বিরক্ত হইয়া, পরস্পর হইতে পৃথক হইয়া থাকিব, ততই নববিধান মলিন হইবেন। হে মঙ্গলময়, তুমি কৃপা করিয়া এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন, তোমার নববিধানের যে মূল উদ্দেশ্য --প্রেমরাজ্য-স্থাপন, তাহা সুসিদ্ধ দেখিয়া, জীবনকে কৃতার্থ করিতে পারি। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

---

## নববিধান-বংশ

( দার্জ্জিলিং, সোমবার, ৬ই আষাঢ়, ১৮০৪ শক ;
১৯শে জুন, ১৮৮২ খৃঃ )

হে দীনজনের গতি, হে ব্রহ্মরাজ্যের রাজা, তোমার দল তুমি কৃপা করিয়া পরিপুষ্ট কর। আমরা যেখানে থাকি, তোমার নববিধানের পুষ্টি আকাঙ্ক্ষা করিব। আমরা যেখানে থাকি, তোমার ধর্ম্মের জয় আকাঙ্ক্ষা করিব। পৃথিবীতে মানুষের আর কি চাই। ধর্ম্ম চাই, পরিত্রাণ চাই। যদি মনের সহিত বিশ্বাস করিয়া থাকে, এই ধর্ম্মই মনুষ্যের শান্তি, ভারতের মুক্তি, দুর্ব্বলের বল, দুঃখীর সম্বল, রোগীর ঔষধ, তবে যাহাতে ইহা বিস্তার হয়, এমন চেষ্টা করি। দল বাড়াও, শিষ্য প্রশিষ্য বাড়াইয়া দাও, বালক বালিকার দল, যুবার দল বাড়াইয়া দাও। সকল ধর্ম্ম বাড়িয়া উঠিয়াছে, এ গাছ কেন সতেজ হইয়া উঠিতেছে না? হরি, ভবিষ্যদ্বংশীয়দের বিষয় চিন্তা করিলে মন চিন্তাকুল হয়। কৈ, লোক কৈ? আমরা ইহলোক

হইতে অপসৃত হইলে, কে এ সমুদয় কাজের ভার লইবে, কে আমাদের স্থান লইবে? এই চিন্তা হয়, হওয়া উচিত। কারণ তাহা হইলে আমাদের দায়িত্ব বাড়িবে। প্রেমসিন্ধো, বিশ্বাসীর দল আরও আন, আমাদের বংশ বাড়াও। দয়াময়, কুলের মহিমা চারিদিকে ছড়াইবে, একটি বীজ ষোল শত ফল প্রসব করিবে। পুত্র পৌত্র দৌহিত্র সকলে বিস্তৃত হইবে। যোগীর বংশ, ভক্ত-বংশ, সন্ন্যাসীর বংশ বাড়িবে। নব-বিধানের যে বীজ পুঁতিলে, ইহা হইতে অনেক বংশ বাড়িবে। বীজের মহিমা বড় ভয়ানক। এই বীজের বংশ হইতে কত বংশ, কত শাখা প্রশাখা বাহির হইবে, প্রতাপান্বিত হইবে, চারিদিকে তেজ লইয়া বিস্তৃত হইবে। হরি হে, আমরা দেখিতে চাই যে, ক্ষুদ্র বীজ হইতে একটি তরু, তাহা হইতে আবার প্রকাণ্ড শাখা প্রশাখা বাহির হয়। এই সূর্য্যবংশের বীজ আবার কলিযুগে আসিল, ইহা হইতে আবার কত বংশ পৃথিবীতে বিস্তৃত হইবে। আমাদের ভিতর যদি বড় বড় যোগী ঋষি তপস্বীর বীজ থাকে, তবে আমাদের ভিতর হইতে সাধু বংশ বিস্তৃত কর। তোমার বীজের মহিমা কি বলিব, হরি? তুমি আমাদের দল বাড়াও! এই ক্ষুদ্র দল সর্ষপ-কণার ন্যায়, ইহা হইতে প্রকাণ্ড তরু ও তাহার অসংখ্য শাখা প্রশাখা বিস্তৃত হউক। ভৌতিক রাজ্যে তোমার যেমন নিয়ম, ধর্ম্মরাজ্যেও তেমনি। আহা, ঈশ্বর, তোমার কি বল! তুমি যে বীজ পুঁতিলে, কি ভয়ানক! তুমি এক বীজে লক্ষ লক্ষ গাছ কর। এক বীজ লইয়া পৃথিবীকে পরিপূর্ণ কর। তোমার বীজের মহিমা কি বলিব। এক নানক-বীজ হইতে শত শত, হাজার হাজার শিখ্ উৎপন্ন হইল; এক ঈশা-বীজ হইতে লক্ষ লক্ষ লোক বাহির হইল। নাথ, এই কামনা করি, স্বর্গের এমন বীজ ফেল পৃথিবীতে, যাহাতে বৃষ্টি পড়ুক, আর রৌদ্রই হউক, বীজ তেজে গজিয়ে উঠে পৃথিবীময় বিস্তৃত হইবে। একবার দেখি, কিরূপে

ভূখণ্ড হইতে ভূখণ্ডে, দেশ হইতে দেশান্তরে নববিধানবংশ লম্ফ ঝম্ফ দিয়া বিস্তৃত হয়। হে মঙ্গলময়, হে কৃপাময়, তুমি কৃপা করিয়া এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন ঐ চরণতলে পড়িয়া বীজ শুকাইব না, কিন্তু দিন দিন পরিপুষ্ট হইব, আমাদের দল বাড়িবে, বংশ বাড়িবে, দেশ দেশান্তরে নববিধানের নিশান গমনাগমন করিবে; মা, তুমি অনুগ্রহ করিয়া এই প্রার্থনা পূর্ণ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

---

## যৌবনে সঞ্চয়

( দার্জ্জিলং, মঙ্গলবার, ৭ই আষাঢ়, ১৮০৪ শক;
২০শে জুন, ১৮৮২ খৃঃ )

হে গতিনাথ, হে গরীবের ধন, বাল্যকালে, যৌবনে যাহারা সঞ্চয় করে, বার্দ্ধক্যে তাহারা ধনী এবং সুখী। বৃদ্ধ পরিশ্রম করিতে পারে না, রুগ্ন পড়িয়া থাকে, দুর্ব্বলের বল থাকে না; কিন্তু সেই বার্দ্ধক্যে তাহাকে উত্তেজিত রাখে যৌবনের বিশ্বাস। যৌবন বার্দ্ধক্যকে পরিপোষণ করে। বৃদ্ধ-আমি যুবা-আমিকে কতবার নমস্কার করা উচিত। যৌবনে যাহারা তোমার সহাস্য মুখ দর্শন করে, কি সৌভাগ্য তাহাদের! যৌবন তালুক স্থাপন করে, রাজ্য স্থাপন করে, বার্দ্ধক্যের জন্য। যুবা মন্দির স্থাপন করে, বৃদ্ধ বসিয়া পূজা করিবে বলিয়া। যুবা শাস্ত্র প্রস্তুত করে, বৃদ্ধ ক্ষীণ দৃষ্টিতে ঘরে বসিয়া পাঠ করিবে বলিয়া। যুবা সঞ্চয় করিয়া রাখে, বৃদ্ধ তাহা ভোগ করিবে বলিয়া। পিপীলিকা সঞ্চয় করিয়া রাখে, শীতকালে তাহা খাইবে বলিয়া। হে দয়াল, কি সুন্দর ব্যবস্থা তোমার! আমরা কি সেরূপ খাটিতে পারি এখন, যেমন আগে পারিতাম? মা, শিশু যখন

রাঁধিয়া খাইতে পারে না, মা তাহাকে স্তনের দুগ্ধ খাওয়ান; তেমনি যৌবন বার্দ্ধক্যের মাতা হইয়া স্তনপান করায়। বাল্যও যা, বার্দ্ধক্যও তা। বৃদ্ধ যদি সেই যৌবনের দিকে তাকাইয়া যৌবনের স্তন পান করে, কত কি পায়; তাহার আর খাটিতে হয় না, সঞ্চিত পুষ্টিকারক যে সকল ধর্ম্মের ভাব আবশ্যক, তাহা ঐ স্তন-মধ্যে, যাহাকে যৌবন বলি। হে পরমেশ্বর, যৌবন বড় উপকারী, বৃদ্ধ যেন যৌবনকে অবহেলা না করে। পিতঃ, ভাগ্যে আমরা যৌবনকালে তোমার পবিত্র ধর্ম্ম পাইয়াছি। ভাগ্যে আমরা অসাধু সঙ্গে পড়ি নাই। তাই ধর্ম্মরাজ্যে আমাদের জন্য কত ধন সঞ্চিত আছে। অনেক খাটিয়া যাহা হয় না, ভক্ত এক ঈশারায় তাহাই পাইলেন; যাহাদের জন্য মধুচাক প্রস্তুত, তাহারা কি জন্য ক্ষীণ হইবে, ক্লিষ্ট হইবে? দয়াময়, তোমাকে হৃদয়ের কৃতজ্ঞতা দি, আর এই বিনীত প্রার্থনা করি যে, সঞ্চিত ধন বাড়াও। হে দীননাথ, হে কৃপাময়, তুমি অনুগ্রহ করিয়া আজ আমাদিগকে এই আশীর্ব্বাদ কর, আমরা যেন যৌবনকে বার বার নমস্কার করিয়া, যৌবনে সঞ্চিত যে ধন, তাহা আনন্দে সম্ভোগ করিয়া, শুদ্ধ এবং সুখী হই; মা, তুমি দয়া করিয়া এই প্রার্থনা পূর্ণ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

---

## জীবনবেদ

( দার্জ্জিলিং, বৃহস্পতিবার, ৯ই আষাঢ়, ১৮০৪ শক;
২২শে জুন, ১৮৮২ খৃঃ )

হে প্রাণেশ্বর, হে দয়াময়, শাস্ত্র বলিয়া চারিদিকে খুঁজিয়া বেড়াই, কিন্তু শাস্ত্র আপনি। অনেক বেদ লিখিয়াছ তুমি, হে অনন্ত বেদব্যাস,

কিন্তু জীবনবেদ তুমি যেমন লিখিয়াছ, এমন শাস্ত্র আর কৈ ? যত পড়ি, তত জ্ঞানী হই ; যত বুঝি, তত মোহিত হই। হে গুরো, জীবন-পুস্তকে যে সমুদয় তত্ত্ব পড়াইলে, বুঝাইলে, সে সমুদয় অতি আশ্চর্য্য তত্ত্ব! দয়াময়, এ বই কিন্তু তুমি লিখিয়াছ, তাহাতে ভুল নাই। আমার জীবন-পুস্তক তুমিই লিখিয়াছ। পদ্যগুলি কি সুমিষ্ট, কি ভাবে পূর্ণ। গদ্যগুলি কি নীতিপূর্ণ, কি গম্ভীর। পরমেশ্বর, এই এক এক গ্রন্থ তোমার এক এক লীলা। তোমার জ্ঞান প্রেম বাৎসল্য পুণ্য এক এক খণ্ডে প্রকাশ পাইতেছে। তুমি নিজ হস্তে কলম ধরিয়া লিখিতেছ। পুস্তকের শিষ্য চাই, পাঠক চাই। গুরু তুমি, লেখক তুমি। পাঠক চাই। যদি এই গ্রন্থ শিষ্য হইয়া পড়ি, কত জ্ঞান পুণ্য লাভ হয়। দয়াময়, আমিও পড়ি, সকলেও পড়ুন। এই জীবনগ্রন্থ তুমি দয়া করিয়া বুঝাইয়া দাও। এই নববিধান-গ্রন্থে তোমার ভক্তদের জীবন লিখিয়াছ। এ গ্রন্থ কেন আমরা ভাল করিয়া পড়ি না ? যেমন লেখা, তেমনি ভাব, তেমনি ভাষা, তেমনি ভাবার্থ। পরমেশ্বর, জীবন-পুস্তক বড় বহুমূল্য। এই বহুমূল্য পুস্তকখানি মানুষ যদি আপন বুদ্ধিতে বুঝিতে যায়, অনর্থ ঘটে। তুমি লিখিয়াছ, তুমিই বুঝাইতে পার। আর কেহ পারে না। এই সকল ভাবের কথা জীবনে লিখিয়াছ। অনেক অনেক গভীর উচ্চ উচ্চ কথা লিখিয়াছ, পৃথিবী পড়ে না বলিয়া দুঃখ হয়। মা, তুমি বইখানি খুলিয়া পৃথিবীর কাছে দাও। গুপ্ত জীবনের রহস্যগুলি লোককে পড়াও। পৃথিবী পড়ুক, শিখুক। এই সকল নরনারীর জীবনগ্রন্থে যে সকল তত্ত্ব লিখিয়াছ, তাহা বহুমূল্য, তাহা সকলের নিকট আদরের হউক। হে প্রেমস্বরূপ, আত্মতত্ত্ব শিখাও। এ পুরাণ ছাড়া নূতন পুরাণ। সাক্ষাৎ ঈশ্বরের হাতের লেখা, বাইবেল গ্রন্থ। এ কেবল সামান্য মনুষ্য-জীবন। কিন্তু, হরি হে, সামান্য মনুষ্য-জীবনেই কি লেখা লিখিয়াছ! দয়াময়, জীবন-পুস্তক

পাঠ করিলে যে ফল হয়, তাহা ইহ পরকালে সম্ভোগ করিতে দাও। ইহা ভবিষ্যতে হাজার হাজার লোকে পাঠ করিবে, জ্ঞান পাইবে এবং সেই জ্ঞানে শান্তিরস পাইবে। হরি হে, ইহার অক্ষরগুলি দেবাক্ষর, পদ্মাক্ষর। মা, তোমার সকলই ভাল। এ পাপীর জীবন লিখিলে মুক্তার অক্ষরে? সরস্বতি, কোটি কোটি প্রণাম করি তোমাকে। জীবন-পুস্তক আমার নিকট পূজিত হউক; ভাই বন্ধুদের নিকট আদরের হউক। হে মঙ্গলময়, হে কৃপাময়, তুমি কৃপা করিয়া এই আশীর্ব্বাদ কর, আমরা যেন এই জীবন-পুস্তকের সমাদর করি এবং ইহার সত্য সকল সাধন করিয়া শুদ্ধ এবং সুখী হই; মা, তুমি কৃপা করিয়া এই প্রার্থনা পূর্ণ কর। [মো]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## সহজ সুখের ধর্ম্ম

(দার্জ্জিলিং, শুক্রবার, ১০ই আষাঢ়, ১৮০৪ শক;
২৩শে জুন, ১৮৮২ খৃঃ)

হে দয়াসিন্ধো, হে প্রেমের আকর, তুমি মনের শান্তি, তুমি শরীরের সুস্থতা। হে পিতঃ, তুমি আমাদিগকে এমন ধর্ম্ম দিয়াছ, যাহা অসুখের ধর্ম্ম নয়, কষ্টের ধর্ম্ম নয়। দুঃখের আগুনে পুড়িতে হয়, কি খাওয়া দাওয়া ছাড়িয়া উপবাস করিতে হয়, কি বহুদূর তীর্থ ভ্রমণ করিতে হয়, এ সকল তোমার বর্ত্তমান নববিধানের বিধি নহে। এবারকার বিধি সহজ বিধি, আরামের বিধি, শান্তির বিধি। পিতার কাছে সন্তান বসিবে, মার কোলে শিশু স্তন পান করিবে, বসিয়া হাসিবে—এই সকল বর্ত্তমান বিধি, ধর্ম্ম-মত-সাধন। ইহাতে কষ্ট নাই, দুঃখ নাই। অন্যান্য ধর্ম্মে কৃচ্ছ্র সাধন আছে। শরীরকে অনেক কষ্ট দিয়া ব্রহ্মদর্শন করিতে হয়. কিন্তু, দয়াল, তুমি

দয়া করিয়া আমাদিগকে সে পথে লইয়া গেলে না। বাগানের পথে লইয়া গেলে। এমন যে ধর্ম্ম, পরম সনাতন ধর্ম্ম, সুখ শান্তির ধর্ম্ম, সুস্থতার ধর্ম্ম। তাই বলি, নাথ, তোমার কাছে আসিতে হইলে, মানুষের কি কষ্ট পাইতে হয়? তাহা নয়। তোমার দর্শন-লাভের জন্য সাত বৎসর বায়ুভক্ষণ, কি কঠোর তপস্যা, তাহাও করিতে হয় না। ঠিক যেমন, মা, বাড়ী আসিলে হয়, তেমনি হইবে। তোমার সঙ্গে সহজে মিলন হইবে। যখন ইচ্ছা, তোমার সঙ্গে দেখা হইবে। আমাদিগকে যদি ঘোর ফের পথে লইয়া চল, কঠিন পথে লইয়া চল, আমরা কি পারিব? আমাদের মা, ঘরে এস; ঘরের ভিতরে দেখা করি। ফুল তুলিয়া আনিয়া তোমাকে সাজাই। দেখা শুনা ভারি সহজ ব্যাপার। তুমি বলিতেছ, এবার কেহ শরীর সঙ্কোচ করিয়া, শরীরকে উৎপীড়ন করিয়া, আমার নিকট আসিবে না। সকলই সুস্থতা শান্তির ব্যাপার। পরম পিতঃ, তবে তুমি কৃপা করিয়া স্বর্গ হইতে স্বাস্থ্যরূপে, শান্তিরূপে এস। খুব আরামের ধর্ম্ম। প্রত্যেক উপাসনার শেষে 'শান্তিঃ শান্তিঃ শান্তিঃ'! এইটি হইল, ঠাকুর, স্বাভাবিক ধর্ম্ম; শরীর মনকে অবসন্ন করিয়া যে উপাসনা, তাহা নববিধানের অনুমোদিত কখন নয়। শান্তিরূপে আরামরূপে এস। হে সুধামাখা হরি, কষ্ট দিও না। আমাদিগকে দুঃখের পথ ধরিতে দিও না। অনেকে ধর্ম্মের নামে মিথ্যা কষ্ট লয়, তাহা তোমার অভিপ্রেত নয়; সহজে তোমার কাছে বসিতে দাও। তুমি ফুল হও, আমি শুঁকি; তুমি সুমিষ্ট শব্দ হও, আমি শুনি; তুমি সুকোমল বস্ত্র হও, আমি তোমাকে স্পর্শ করি; তুমি শীতল জল হও, আমি তোমাতে স্নান করি। এইরূপে স্বাভাবিকভাবে তোমাকে পাইব। হে মঙ্গলময়, হে কৃপাময়, তুমি কৃপা করিয়া এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন কল্পিত অস্বাভাবিক কষ্টকর ধর্ম্ম-সাধনের পথ ত্যাগ করিয়া,

স্বাভাবিক পথে সহজে ব্রহ্মপদ সম্ভোগ করিতে পারি ; মা, তুমি এই অনুগ্রহ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ !

---

## লিপিবদ্ধ সত্য

( দার্জ্জিলিং, শনিবার, ১১ই আষাঢ়, ১৮০৪ শক ;
২৪শে জুন, ১৮৮২ খৃঃ )

হে কৃপাসিন্ধো, যাহা এখন হইতেছে না, তাহা পরে হইবে, বিশ্বাস আছে। এখন জীবনের কথা লোকে বিশ্বাস করিতেছে না, কিন্তু তাহাতে দুঃখ পাইবার কথা নাই। কারণ ভবিষ্যতে আমাদের বাস, বর্ত্তমান অন্ধকার কি করিবে ? যে মেঘের বাহিরে বসিবার স্থান পাইয়াছে, মেঘ তাহাকে কি করিবে ? দয়াল, বিচার হইবে, নিরপরাধ খালাস পাইবে, বিশ্বাসীর জয় হইবে। মেঘ চলিয়া যাইবে, ভবিষ্যতে নববিধানের আলোক প্রমাণিত হইবে, আদৃত হইবে। তোমার সন্তানকে লোকে এখন চিনিতে পারিতেছে না ; কিন্তু আশা আছে, পরে পাইবে। হে দীনবন্ধো, জীবনের গুপ্ত তত্ত্ব, ইচ্ছা হয়, শীঘ্র বাহির হইয়া পড়ে। যাহা কিছু শুনিয়াছি গোপনে, প্রকাশ করিব বাহিরে। যাহা কিছু দেখিয়াছি গোপনে, বলিব বাহিরে। ইহাই চিরকাল তোমার আদেশ। তোমার আজ্ঞা পালন করিতে হইবে। দেখ, ঈশ্বর, তোমার মহর্ষি ঈশার বিধি কি বা লোকে জানে ; কিন্তু যাহা কিছু আছে, লিপিবদ্ধ আছে, সেটুকু যে পড়িবে, হাড় জুড়াইবে। হরি, তুমি আমাদিগের সঙ্গে যে মধুর লীলা করিয়াছ, তাহা ভবিষ্যতের লোকে কিরূপে বুঝিবে, যদি তাহা গুপ্ত থাকে। দয়াসিন্ধো, গুপ্তকে প্রচার কর, প্রচ্ছন্নকে প্রকাশ কর। আমাদিগকে

লিখিতে বলিতে হইবেই হইবে। না লিখিলে, না বলিলে, পৃথিবীর নিকট অপরাধী হইতে হইবে। সেই চারিজন তাঁহারা লিখিয়া গেলেন বলিয়া, তোমার প্রিয়তম ঈশার বিধানের কথাগুলি আমরা জানিলাম ; এজন্য এক একবার মনে হয়, লেখক সর্ব্বাপেক্ষা উচ্চ। কারণ সকলই চলে যায়, কিন্তু সেই যে পাঁচটি লিপিবদ্ধ সত্য, কিছুতেই যায় না। পাঁচ লক্ষ বৎসর পরে তাহা পড়ে। লোকের উপকার হয়। তোমার লেখক-শ্রেণীকে আশীর্ব্বাদ কর, বৃদ্ধি কর ; কোটি কোটি প্রণাম সেই লেখকদের চরণে, যাঁহারা সহস্র বৎসরের কথা সকল আমাদিগকে জানাইলেন। বেদ যদি না লিখিতেন, আমরা কিছু জানিতাম না। বাইবেল যদি সেই চারিজন না লিখিতেন, আমরা তোমার অমূল্য কথাগুলি ঈশার বিষয় কিছুই জানিতাম না। তুমি সময়কে বিনাশ করিলে, দূরতা বিলোপ করিলে, লেখনীর বল এমনি। সেই জন্য তোমার চরণে প্রার্থনা এই, যে কয়টি কথা তোমার নববিধানের মধ্যে আছে, ইহাদের তত্ত্ব কোটি টাকা খরচ করিয়াও লিপিবদ্ধ করা উচিত। সকলে যাইবেন, কিন্তু লেখক বাঁচিয়া থাকিবেন। লোকে দশ সহস্র বৎসর পরে নববিধানের জাগ্রত ঘটনাগুলি জানিতে পারিবে, আর লেখককে আশীর্ব্বাদ করিবে ; লিপিবদ্ধ জীবন, ইতিহাস, দৃষ্টান্ত, ঘটনা, সত্য ভবিষ্যতে দুঃখসন্তপ্তদিগকে শান্তি দিবে। ধন্য ধন্য লেখক! লেখক-শ্রেণী বিস্তৃত কর। লেখকদিগকে আশীর্ব্বাদ কর। দয়াসিন্ধো, তুমি দয়া করিয়া এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন, তোমার চরণ হইতে যতটুকু সত্য পাইয়াছি, পৃথিবীর জন্য রাখিয়া যাইতে পারি ; হে কৃপাময়, তুমি অনুগ্রহ করিয়া, আজ দুঃখী সন্তানদিগের এই প্রার্থনা পূর্ণ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## নিষেধ-শ্রবণ

( দার্জ্জিলিং, রবিবার, ১২ই আষাঢ়, ১৮০৪ শক ;
২৫শে জুন, ১৮৮২ খৃঃ )

হে জীবনবন্ধো, হে গুরো, এ পৃথিবীতে বধির হওয়া অপেক্ষা দুঃখের বিষয় আর কি আছে? যাহারা শুনিতে পায়, দেখিতে পায়, ধন্য তাহারা। হে পিতঃ, যাহারা বলে যে, তুমি শব্দব্রহ্ম নও, পৃথিবীতে পাপ করিলেও মানুষ কিছুই শুনিতে পায় না, তাহারা ঠিক বলে না। পুণ্যাত্মা যাঁহারা, তাঁহারা তোমার সুমিষ্ট কথা শুনিতে পান। কিন্তু আমি এই বলি, পাপী যাহারা, তাহারাও তোমার কথা শুনিতে পায়। কি কথা? তোমার ধমক। তুমি গুরু। একটি বজ্রধ্বনির ন্যায় প্রতিবাদ নিয়ত আসিতেছে পাপীর নিকট। একে পাপী পাপ করিয়া মরে, তাহাতে যদি বধির হয়, আরও কষ্ট। দীনবন্ধো হে, এই যে আশ্চর্য্য গভীর "না", ইহা তো কম নয়। ইহা মানুষকে কাঁপাইবার জন্য নিয়ত বজ্রধ্বনির মত প্রতিঘাত হইতেছে। পর্ব্বত ভেদ করিয়া "না" এই শব্দ আসিতেছে। বেদ বেদান্তে যদি এই "না" শব্দের অর্থ প্রকৃতরূপে লিখিত হয়, তবে তোমার একটা স্বরূপের ব্যাখ্যা হয়। মানুষ বলিল, "মিথ্যাবাদী হইব", "না"। মানুষ বলিল, "স্বার্থপর হইব", "না"। "অবিশ্বাসী হইব", "না"। "অপমানের বিনিময়ে অপমান দিব", "না"। "ক্রোধ করিব", "না"। এই মধুর "না"র মহিমা ভক্তেরা কবে কীর্ত্তন করিবেন। পাপের কথা বলিতে পারিব না, পাপ কার্য্য করিতে পারিব না, আবার পাপ চিন্তাও করিতে পারিব না। আমরা বলি, ঠাকুর, আমরা দুর্ব্বল, পাপ চিন্তা ছাড়িব কি রকমে? তুমি বলিতেছ, "না"। আমরা কতবার তোমার প্রতিবাদ লঙ্ঘন করিব? হরি, সকলকে পারা যায়, তোমার

"না"কে পারা যায় না। আমাদের নাকের উপর, চোখের উপর, বুকের উপর, মাথার উপর এই "না" শব্দ। যে শুনিয়াছে এই "না" শব্দ, সে রক্ষা পাইবে। তুমি শত সহস্র "না" দ্বারা বেষ্টিত করিয়া রাখিয়াছ। "না" গণ্ডির দাগ চারি দিকে। ইহার ভিতর থাকিলে, পাপ-দস্যু আসিতে পারিবে না। গণ্ডির অর্থ কি, ঠাকুর? শ্রীরাম বলিলেন সতীকে, "সতি, যদি সতীত্ব রক্ষা করিতে চাও, এই গণ্ডির বাহিরে যাইও না।" তাহার অর্থ এই যে, আমরা সতী; এই সংসার-বনে সতীত্ব রক্ষা করিতে হইলে, এই "না" গণ্ডির ভিতর থাকিতে হইবে। পাপ কার্য্য কোন প্রকারে করিতে পারিব না। দয়াময়, হে কৃপাসিন্ধো, তুমি কৃপা করিয়া এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন এই "না" শব্দ শ্রবণ করিয়া, তোমার গম্ভীর প্রতিবাদ-বাক্যে সকল প্রকার পাপ হইতে নিরত থাকিয়া শুদ্ধ হই; মা, তুমি এই অনুগ্রহ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তি!

## সহজ বিশ্বাস

( দার্জ্জিলিং, সোমবার, ১৩ই আষাঢ়, ১৮০৪ শক;
২৬শে জুন, ১৮৮২ খৃঃ )

দীননাথ, কাতরশরণ, কবে তোমার পবিত্র বিধি লোকে বুঝিতে পারিবে? আমরা মনে করি, সত্য বড় সহজ। কিন্তু লোকে তাহা লয় না, বুঝে না। বিদ্বান্ও যেমন অক্ষম, মূর্খও অক্ষম; কুটিল বুদ্ধিতে তোমাকে বোঝা যায় না। তুমি যে বুদ্ধির অগম্য; বড় বড় বিদ্বান্ পণ্ডিত তোমাকে বুঝিতে পারে না। কিন্তু ছোট ছোট বালক তোমাকে ডাকে; হরি, বুদ্ধির অহঙ্কারে লোকে গর্ব্বিত হইল; তোমাকে কিরূপে বুঝিবে?

যখন বুদ্ধির অহঙ্কার খর্ব্ব হইবে, বৃদ্ধ আবার শিশু হইবে, তখন তোমায় বুঝিবে। পিতঃ, মানুষ তোমায় ধরিতে পারে না। কি শব্দে বলিব ? মানুষ কেন এত কুটিলবুদ্ধি হইল ? বিধান যে সরল শিশুর ধন, তাহা কেন বৃদ্ধের বুদ্ধির অগম্য হইবে ? দম্ভে যে লোকে পূর্ণ হইল। সাধন করিবে না, বিশ্বাস করিবে না, তোমাকে মা বলিয়া ডাকিবে না ; অথচ মিথ্যা তর্ক করিবে। পিতঃ, বজ্রধ্বনিতে সকলকে কাঁপাইয়া বল। তোমার বিধানের মর্ম্ম যে লোকে শুনিতে পায় না। মর্ম্মগ্রাহী যে নাই। বড় অহঙ্কার সকলের। প্রস্তরের মত দম্ভ। বালকের দল বড় কম। না, 'মা' মন্ত্রের চেয়ে সহজ কি ? 'মা' নামের চেয়ে সহজ আর কি ? এত নামিয়া আসিলে, কোমল রূপ ধারণ করিলে, ভক্ত-জননি, ভক্তদের কোলে করিয়া সকলের মিলন করিলে ; তবু পৃথিবী বুঝে না ? তবু কুটিল বংশ বুঝে না ? তোমার এত সৌন্দর্য্য, এত মিষ্টতা ; এখনও লোকে বুঝিতে পারে না ? মার কোলে ছেলে, ইহার চেয়ে সহজ আর কি হইতে পারে ? লোকে বুঝিবে না, ভাবিবে না। তাই তাহাদের কাছে সহজ হয় না। হে কৃপাসিন্ধো, হে মঙ্গলময়, তুমি কৃপা করিয়া এমন আশীর্ব্বাদ কর, তোমার বিধান যেন সহজে সকলের চিত্তাকর্ষণ করিয়া, তোমার দিকে আকৃষ্ট করিতে পারে ; দয়াসিন্ধো, দয়া করিয়া আমাদিগকে এই অনুগ্রহ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ !

# নবজীবন

( দার্জ্জিলিং, মঙ্গলবার, ১৪ই আষাঢ়, ১৮০৪ শক ;
২৭শে জুন, ১৮৮২ খৃঃ )

হে মঙ্গলময়, হে দুর্ব্বলের সহায়, আমাদিগকে নবজীবনদানে কৃতার্থ কর। জীবন পুরাতন হইলে দুর্গন্ধ হয়, বল থাকে না। অতএব, ঠাকুর, তোমার পাদপদ্ম ধরিয়া প্রার্থনা করি, পৃথিবীর নিকৃষ্ট জীবন যাহা, তাহা ত্যাগ করিতে দাও। তোমার ভক্তেরা অনেক ধন পাইয়া থাকেন, আমরা কেন বঞ্চিত থাকি ? আমাদের জীবন পুরাতন কেন থাকে ? আমাদের সেই জ্ঞান, সেই বুদ্ধি, সেই রক্ত যেন থাকে। আমরা যেন এক একখানি নূতন জীবন লইয়া তোমার সেবা করিতে পারি। আমরা যাহা করিতেছি, পুরাতন জমির উপর। তাই তোমার চরণতলে নিবেদন করি যে, সামান্য ধর্ম্মসাধনে আমাদিগকে নিশ্চিন্ত হইতে দিও না। পুরাতন পচা হৃদয়ে কাজ কি ? হে দয়াল, হে প্রেমময়, অনুগ্রহ করিয়া সন্তানদিগকে এই আশীর্ব্বাদ কর, আমরা যেন এই পৃথিবীতে থাকিতে থাকিতে, আর কিছু না হউক, এক একখানি নূতন জীবন লইয়া আনন্দিত হইতে পারি ; মা, তুমি এই কৃপা কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ !

## নীচতা-পরিহার

( দার্জ্জিলিং, বুধবার, ১৫ই আষাঢ়, ১৮০৪ শক ;
২৮শে জুন, ১৮৮২ খৃঃ )

হে দীনবন্ধো, হে অপার প্রেম, সময়ে সময়ে এই দেহ মনের মধ্যে কি এক প্রকার ভাব হয় ; তাহাকে তেজ বলা যায়, সাহস বলা যায়, আস্ফালন বলা যায়, বীরত্ব বলা যায়, ভয়ানক আন্দোলন বলা যায়। আমি তো ছোট, কিন্তু বড় হই সময়ে সময়ে। আমি শুষ্ক তরু, কিন্তু স্বর্গের ফল উৎপন্ন হয় সময়ে সময়ে। আমি তো পাথর, কিন্তু তাহা হইতে সময়ে সময়ে হরিদ্বর্ণ উদ্ভিদ উৎপন্ন হয়। পরমেশ্বর, এ কি ? ভয়ঙ্কর সাহসের কথা বলি, আর প্রকাণ্ড ভাব, মগাভাব। কতবার এরকম হয়—বসিয়া আছি, যেন পৃথিবী আমার বাড়ী, আমার যাহা কিছু যেন বড়, আমার ভার্য্যা জগৎ ( জগন্মোহিনী ) যেন প্রকাণ্ড জগতে লীন হয়, আমার পরিবার যেন ভারি ব্যাপার। কিন্তু সে সাহস থাকে না ; সে মহত্ত্ব থাকে না। পাপ করি, অবিশ্বাস করি। হরি, এই ভাব আমাদের সকলেরই কিছু কিছু আছে। এক এক সময় মহত্ত্ব, বীরত্ব যেন জীবন ছাইয়া ফেলে। হরি হে, ভবে আসিয়া মহৎ কাজ করিব ; কিন্তু তাহা না করিয়া, নীচ কাজে নিযুক্ত হইলাম। হে শ্রীহরি, দয়া করিয়া মহত্ত্বের আগুন জ্বালাইয়া দাও। আমরা ছোট নই, অত্যন্ত বড়। হে পরমেশ্বর, মহত্ত্ব গোপন করি আর কেন ? আদর বিশ্বাস সম্মান পাইলাম না। নিজেও নীচ হইলাম, পরেও নীচ ভাবিল ? তাহা নয়, তাহা নয়। আমরা তোমার ভিন্ন জাতি প্রজা, একটু দয়া প্রকাশ করিয়া নীচতা ক্ষুদ্রতা বিনাশ কর। করিয়া মহত্ত্ব প্রকাশ করিয়া দাও। নীচ হইয়া গিয়াছে যাহারা, ইহাদিগকে উত্তোলন কর। আর কেন পাপ-পঙ্কে পড়িয়া থাকি ?

আর কেন পিঞ্জরাবদ্ধ হইয়া থাকি? মন রে, উড়িয়া যা, আর কেন বদ্ধ হইয়া কষ্ট পাস্? হে অনন্ত আকাশ, এই নীচদিগকে যদি মহত্ত্বের আসনে বসাইবে ভাবিয়াছ, তবে তাহাই কর। মনের সাহস বীরত্ব ঝাঁকিয়া ঝাঁকিয়া উঠিতেছে। দেবতারা ভারি ভারি কার্য্যে ডাকিতেছেন। আর কেন? হে মঙ্গলময়, হে কৃপাসিন্ধো, দয়া করিয়া এই আশীর্ব্বাদ কর, আমরা যেন সকল প্রকার নীচতা ও নীচ কার্য্য পরিহার করিয়া, মহত্ত্বের আকাশে উড়িতে পারি; মা, তুমি এই অনুগ্রহ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## মার পরিবারে নিয়ত মঙ্গল

( দার্জ্জিলিং, বৃহস্পতিবার, ১৬ই আষাঢ়, ১৮০৪ শক ;
২৯শে জুন, ১৮৮২ খৃঃ )

হে পিতঃ, হে ভবসাগরের কাণ্ডারী, তব পদাশ্রিত লোকের সর্ব্বতোভাবে মঙ্গল হয়, এই কথার প্রতিবাদ করিলে, ঠাকুর, তোমার বিপক্ষে কথা কওয়া হইল। সংসারের লোকেরা এ সকল কথা বুঝিতে পারে না; কিন্তু ইহার ভিতর আশ্চর্য্য সত্য নিহিত। তুমি যাহাকে আশ্রয় দাও, তাহাকে আশ্চর্য্যরূপে সকল দিকে বাঁচাইয়া লইয়া যাও। ভয় কি তাহার, যে তোমার, তুমি যাহার? সে পরিবারে কেন ভয় ভাবনা আশঙ্কা হইবে, যে পরিবার তোমার? আমাদের পরিবার তোমার। আমরা তোমারই। ইহার প্রমাণ হইয়া গিয়াছে, আর প্রমাণ দিতে হইবে না। তুমি ভূরি ভূরি প্রমাণ দিলে, অবিশ্বাস দূর করিয়া। বিপদ্ দিলে তুমি দয়া করিয়া। এ পরিবার সম্বন্ধে ভাবনা হইতে পারে না। এই কয়জন লোক সম্বন্ধে আমরা যদি বলি, কি পরিব, কি খাইব, কোথায়

যাইব ?—তবে হরির ব্যবস্থার উপর দোষারোপ করা হয়। মা জননি, যেখানে বসিয়া আছি, সেখানে কি ভয় ভাবনা? যাঁহার আশ্রয় গ্রহণ করা হইয়াছে, তিনি কি বিশ্বাসঘাতক হইয়া ভাবনার হাতে প্রাণ সঁপিবেন। কখনই না। কৃপাময় হরি, তোমার প্রেমের প্রমাণ পৃথিবী যেন আর অবিশ্বাস না করে। তোমার বুকে মাথা দিয়া চুপ করিয়া থাকিলে, আর ভয় কোথায়? হা ঈশ্বর, কবে বিশ্বাসী হইব, আর কবে মা বলিয়া ডাকিব? বলিব যে, এ কয়টি লোক তোমারই, ইহাদের আর অমঙ্গল হইতে পারে না। দয়াময়, যতদিন বাঁচিব, যদি তোমার কিঙ্কর হইয়া থাকিতে পারি, দেখিব যে, এক পয়সা থেকে কোটি টাকা বাহির হয়। আর ভাবনা নাই। কেবল ভাবনা, যদি অবিশ্বাসী হই। যদি অবিশ্বাসী হই, তবেই মরিয়াছি। ভগবান্, পৃথিবী কাহার? কাহার চীন, কাহার আমেরিকা? তোমার সন্তানদিগের। কারণ শাস্ত্রে বলে, মার সন্তানেরা পৃথিবীর অধিকারী। মা, এ পরিবার সম্বন্ধে বিধির নির্ব্বন্ধ করিয়াছ। খাই না খাই, পরি না পরি, আর ভাবনা কিছুতে নাই। মা, সমস্ত ঘটনা বিশ্বাসীদের কল্যাণের জন্য হয়। মা, কি মধুর তোমার ব্যবহার। সকল রকমে বাধিত করিয়াছ চিরকাল। ধন্য ধন্য তোমাকে! দীনবন্ধো, কাতরশরণ, তুমি কৃপা করিয়া এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন আর তোমার উপর অবিশ্বাস না করি, কিন্তু তোমার চরণে বিশ্বাস সমর্পণ করিয়া কৃতার্থ হইতে পারি। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## মার প্রসন্নতা

( দার্জ্জিলিং, শুক্রবার, ১৭ই আষাঢ়, ১৮০৪ শক ;
৩০শে জুন, ১৮৮২ খৃঃ )

হে দীনশরণ, হে ভক্তগণের সুহৃদ্‌, পৃথিবী বিশ্বাসীদিগকে চিনিতে পারে না এবং সংসার তোমার উপাসকদিগের আদর করে না। উপাসনার আদর উপাসনাই জানেন। বিশ্বাসী কে, তাহা বুঝিতে বিশ্বাসীই পারে। প্রেমিক কে, তাহা বুঝিতে প্রেমিকই পারে। তোমার নববিধান কি, তাহা তোমার নববিধানই জানেন। তুমি তোমার সন্তানকে বলিয়াছিলে, "আমি সন্তুষ্ট হইলাম তোমাতে।" সেই নিদর্শন লইয়া, রাজকুমার ঈশা পৃথিবীতে আদৃত। তুমি যাহাকে বড় কর, সেই বড় হয়। পৃথিবীর আদর কিছুই নয়। তুমি যদি বল 'ভাল', তবেই ভাল। তুমি যদি বল 'ছাই', তাহা হইলে ছাই। ভক্তজন তোমার মুখাপেক্ষা করিয়া থাকেন। পৃথিবীতে তোমার ভক্তগণ পরিত্যক্ত উৎপীড়িত হইয়া, তোমার মুখের পানে চাহিয়া থাকেন। হরি, তুমি কথা কও। তুমি আমাদিগকে আদর কর। অন্যের আদরের জন্য আমরা অপেক্ষা করিব না। অন্যে মান অপমান করিল কি না, তাহা আমরা ভাবিব না। মান আর অপমান, মোহর আর খড়, দুই সমান বিশ্বাসীর কাছে। অপমান ব'লে জিনিষ তো পৃথিবীতে নাই। আমরা যে পৃথিবীর ধূলি, আমরা যে গরীব ছেলে, আমরা যে পৃথিবীতে আসিয়াছি অপমান অনাদর পাইতে ; আমরা কি অপমানকে গ্রাহ্য করিব ? আমাদের মান তোমার কাছে। রাজাধিরাজ তুমি, তোমার পা ছুঁইয়া বসিয়া আছি। যে জগজ্জননীর কাছে বসিয়া আছে, তাঁহার কাছে আদর পায় ; পৃথিবীর মান সম্ভ্রম কি তাহার কিছু করিতে পারে ? পৃথিবী কি ভয় দেখায় ? কেহই কি কোন কালে

আদর দিয়াছে ? কেন ওদিকে তাকাইব ? দয়াময় হে, আমরা গরীব মেষের দল, আমরা মেষপালকের প্রসন্নতা পাইলেই কৃতার্থ হইব। তুমি যাহারে কর ধনী, সেই ধনী ; তুমি যাহারে কর সুখী, সেই সুখী। অমুক আমাদের শ্রদ্ধা করে না, অমুক আমাদের বিশ্বাস করে না, একথা কেন ভাবিব ? পৃথিবীর দিকে তাকাইব কেন ? তোমার কাছে খাঁটি হইতে চেষ্টা করিব। মানুষ অবিশ্বাস অপমান করে বলিয়া, যেন কখন কাঁদিতে না হয়। এ সকল বিষয়ের জন্য কাঁদিব কেন ? কাঁদিব স্বর্গের মুকুট পরিবার জন্য। প্রশংসা আদর, পৃথিবীর টাকা কড়ি সম্পদ লাভের জন্য মন যেন কাতর না হয়। যখন সকলে বলিবে, আদর বিশ্বাস মান্য করিব না, তখন ভিতরে আনন্দের পূর্ণিমা বিকসিত হইবে। তখন তোমার আদর দয়ায় উৎসাহিত হইব। হে দয়াময়, হে কৃপাসিন্ধো, তুমি কৃপা করিয়া এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন সকল প্রকার অপমান দুর্গতির মধ্যে, মার স্নেহবাক্যরূপ আদর পাইবার জন্য সর্ব্বতোভাবে চেষ্টা করি, মার প্রসন্নতা-লাভের জন্য যেন প্রয়াসী হই ; দয়াময়, তুমি এই অনুগ্রহ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ।

## বাল্যখেলা

( দার্জ্জিলিং, শনিবার, ১৮ই আষাঢ়, ১৮০৪ শক ;
১লা জুলাই, ১৮৮২ খৃঃ )

হে জীবনেশ্বর, হে উৎসাহদাতা, বালকের রাজ্যে বালক হইয়া থাকা যায় ; কিন্তু বৃদ্ধরাজ্যে বালকের স্থান নাই। অনুরাগ উৎসাহ উদ্যম যদি হ্রাস হইল, তবে দলের মধ্যে কর্ম্ম করা কঠিন হইয়া উঠিল। গভীর

বিশ্বাসের তত্ত্ব কাহাকে বলিব? কে অনুগত হইয়া প্রেমের কথা শুনিবে? বাল্যকালে বলিতাম বালকদিগকে, আদর করিয়া শুনিত, শ্রদ্ধা করিয়া বিশ্বাস করিত বলিয়া কৃতার্থ হইতাম। কিন্তু এখন নববিধানের তত্ত্ব আর কেন জিহ্বা বলিতে চায় না? বাল্যতত্ত্ব গম্ভীর বৃদ্ধদল শুনিবে না। ছোট বালক পড়িয়া রহিল বাল্যক্রীড়াক্ষেত্রে, আর বৃদ্ধেরা একে একে সকলে চলিয়া যাইতেছে। নরনারী সকলেই বৃদ্ধের মত কথা কয়। অসহ্য সে সকল কথা। খেলা ঘরে আর লোক নাই। একটি ছেলে বসিয়া; কাহার সঙ্গে কথা কহিবে, কাহার কাছে হেসে হেসে মার কথা বলিবে? খেলা ঘরে খেলা করে, এমন লোক যে আর আসে না। বৃদ্ধেরা খেলা ঘরের বাহিরে দাঁড়াইয়া হাসে, অবিশ্বাস করে, অবশেষে চলিয়া যায়। দয়াময়, খেলা ঘর ভিন্ন আর ঘর নাই, খেলা করা ভিন্ন আর কাজ নাই; বুদ্ধির ধার যে ধারে না, তাহার দশা কি করিলে? যাহাদের সঙ্গে আসিয়াছিলাম ভবে, তাহারা যদি বুড়োবুড়ি হইল, তরুণের কি হইবে? সঙ্কট আসিয়া দ্বার বন্ধ করিয়া দিল, আর কি খুলিবে না? মহাবিপদে পড়িয়াছি। ঠাকুর, খেলা করিবার লোক পাই না। জানিলাম না বিষয় কর্ম্ম করিতে, জানিলাম না আশ্রিতদিগের প্রতি ভাল ব্যবহার করিতে, জানিলাম না লোকের তুষ্টি সুখ্যাতি লাভ করিতে; ইহলোকের সভ্যতা জানিলাম না, পৃথিবীর চাতুরী বুঝিলাম না। দেশে না হউক, দেশান্তরে কার্য্যক্ষেত্র করিয়া দিতে চাও, দাও। কিন্তু, হে ঠাকুর, যাহাদের সঙ্গে আসিয়াছিলাম, তাহারা ফেলিয়া গেল। তাহারা যে বৃদ্ধ হইল, জ্ঞানী উচ্চপদ পাইল। আর খোকা যে খেলা ঘরে পড়িয়া রহিল, তাহার কথা কে শুনিবে? জগদীশ, বালককে কি কেহই মানে না? ধ্রুব কি চিরদিন জঙ্গলে সাধন করে? প্রহ্লাদের বন্ধু কি কেহই হয় না? সকলেই বৃদ্ধের দলভুক্ত হয়? ইহারা হরিনাম শিখিয়াছে, নববিধানের

তত্ত্ব বুঝিয়াছে; আর উৎসাহ নাই শিখিতে। অলস হইয়াছে। পরের কাছে পড়িবে না, পরের মতে সাধন করিবে না। পরমেশ্বর, বালকের ব্যবসায় বুঝি শেষ হয়। তবু লুক্কায়িত বালকমণ্ডলী আছে, তাহাদের সঙ্গে কথা কহিব। তাহারা আমার বন্ধু, তাহারা আমার অনুরাগের মধ্যে উপস্থিত। বালকসেবার জন্য আসিয়াছি, বালকসেবা চিরদিন করিব, বালকের ব্যবসায় যেন অকালে শেষ না হয়। দয়াময়, এই এত বড় পৃথিবীতে বিশ্বাসী বালকদল কি কোথাও নাই?—বালকের কথা গিয়া যাহাদের কাছে পৌঁছিবে। খেলা ঘর ভাঙ্গিব না, আবার বালক তাড়াইয়া তাড়াইয়া আনিতে হইবে। চিরব্যবসায়ীর ব্যবসায় কি বন্ধ হয়? দয়াময়, দীননাথ, অনুগ্রহ করিয়া এই আশীর্ব্বাদ কর, যেন অন্তরের অন্তরে চিরবাল্য স্থাপন করিয়া, খেলা ঘরের কাজ করিতে করিতে, পুণ্যবান্ এবং সুখী হই। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## দল-মধ্যবর্ত্তিতা

( দার্জিলিং, বুধবার, ২২শে আষাঢ়, ১৮০৪ শক;
৫ই জুলাই, ১৮৮২ খৃঃ )

হে দীনদয়াল, হে সরলতার পুরস্কর্ত্তা, তোমার কাছে নিজের জন্য এবং পরের জন্য সরলতা ভিক্ষা করি। হে পিতঃ, বিশ্বাস সরল হওয়া উচিত। বিশ্বাস সম্বন্ধে কোন মানুষ যেন অপরাধী না হয়। দয়াময়, অবিশ্বাসের নরক হইতে বিধানশিষ্যদিগকে তুমি ত্বরায় উদ্ধার কর। আমরা কি তোমার বিধি সম্পূর্ণরূপে বিশ্বাস করি? গুরো, একবার পরীক্ষা কর, কার কত বিশ্বাস আছে এবং কার কত নাই। প্রেমের ঈশ্বর,

বিশ্বাসটা সর্ব্বাগ্রে চাই। এ না হইলে শুদ্ধ হওয়া যায় না। বিশ্বাস না হইলে পরিত্রাণ নাই। আমরা একখানি বিধান বিশ্বাস করিব, বিরোধ থাকিবে না। যার নিকট হইতে তোমার বিধানের কথা আসিবে, তাকে বিশ্বাস করিব। গতিনাথ, বন্ধুবান্ধব, স্ত্রী, পুত্র, পরিবার কেহ যেন অবিশ্বাস না করে। ও নরক সর্ব্বাপেক্ষা ভয়ানক।

আমরা বিশ্বাস করিব, তুমি, আমি, আর মধ্যবর্ত্তী দল। এই দল না মানিলে, কে তোমার কাছে যাইতে পারে? কারুর ভিতর দিয়া জ্ঞান আস্‌ছে, কারুর ভিতর দিয়া দেশানুরাগ আস্‌ছে, কারুর ভিতর দিয়া বৈরাগ্য আস্‌ছে, কারুর ভিতর দিয়া বিশ্বাস আস্‌ছে। দলের একজনকেও আমি ছেঁটে ফেল্‌তে পারি না। একটা দল চাই, একটা বিধান চাই, একটা মধ্যবর্ত্তী কৃপা চাই। রথ বিনা কেউ তো যেতে পার্‌বে না। দয়াময়, এরা আপনার আপনার ধর্ম্ম চালাচ্ছে। মনে কচ্চে, আপনা আপনি স্বর্গে যাবে, তোমার হাত ধরে। তুমি বলছ যে, আমার হাত ধরে যেতে পারিবি না। দলের সাহায্য নিয়ে যেতে হবে।

এবার তো গুরু নাই, বই নাই, এবার দল। তাই বলি, হরি, বিশ্বাস দাও। সকলে ছেড়ে পালাচ্ছে। দলপতির আদর নাই, দলেরও আদর নাই। দলপতি প্রবঞ্চক হবে, দলও ভয়ানক হ'য়ে উঠ্‌বে। তাইতে, হরি, মধ্যবর্ত্তীর পথটা বন্ধ হ'য়ে যাচ্ছে। ভাল ভাল লোকেরা স্বর্গের দরজায় গিয়ে ফিরে আস্‌ছে। দ্বারী বল্‌ছে, দল কৈ? হরি, অবিশ্বাসই আমাদের সর্ব্বনাশ করছে। তোমার বিধানের যে পথ আছে, সব মান্‌তে হবে। দলের সকলকে মান্‌তে হবে। কৃপাময় তুমি কৃপা করিয়া এই আশার্ব্বাদ কর, আমরা যেন তোমার দত্ত দলের সহিত সম্বদ্ধ হইয়া স্বর্গে যেতে পারি, প্রেমময়, তুমি এই অনুগ্রহ কর।

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## অব্যবহিত দর্শন *

হে দয়াময়, হে প্রেমসিন্ধো, আমরা এখানে আসিয়া কিছু সঞ্চয় করিয়া লইব। এখান হইতে শূন্যহস্তে দেশে ফিরিয়া যাইব না। এই পর্ব্বতের উপর আসা সকলের ভাগ্যে হয় না। যাঁহারা আসিতে পারেন, তাঁহাদের খুব সৌভাগ্য। যদি এখানে আসিয়া আহারাদি করিয়া চলিয়া যাই, তাহা হইলে পশুর ন্যায় ব্যবহার হইয়া থাকে। ভাবুক ভক্ত এখানে আসিয়া কিছু না কিছু লইবেন। আমরা এখান হইতে কিছু উপার্জ্জন করিয়া দেশে যাইলে, সকলে বলিবে, ইহারা পর্ব্বতে গিয়া ফল লাভ করিয়াছে। বিশ্বাসকে পূর্ব্বাপেক্ষা উজ্জ্বল করিতে হইবে। পূর্ব্বে ঝাপ্‌সা ঝাপ্‌সা দেখিতাম, এখন স্পষ্ট দেখি। এক এক দিন মেঘ হইলে, পর্ব্বতের উপরকার সকল দ্রব্য অস্পষ্ট দেখায়; অন্য দিন সূর্য্যের আলো পরিষ্কাররূপে পর্ব্বতের উপর পড়িলে, প্রত্যেক বস্তু স্পষ্টরূপে দেখা যায়। দুই প্রকার দর্শন। চেষ্টা করিয়া এবং সাধন করিয়া অন্ধকার দেখা, সে এক দর্শন। আবার এক প্রকার, চেষ্টা না করিয়াও মস্তকের উপর সমস্ত আকাশে ঈশ্বরাবির্ভাব স্পষ্ট দেখা যায়। এ দর্শন পূর্ণ, বিশ্বাসের দর্শন। নিঃসন্দেহ বিশ্বাস চাই। যেমন অপরিষ্কার কাচ দিয়া দেখিলে অস্পষ্ট দেখা যায়, সে হ'লো ভ্যাজাল মিশাল বিশ্বাস। আর পরিষ্কার কাচ দিয়া দেখিলে, দুর হইতে পর্ব্বতের উপরের সমস্ত গরু মানুষ সকলই বুঝিতে পারা যায়। পূর্ব্বে যেন বোধ হইত, উপরে আকাশমধ্যে একটা সরু মলমলের চাদর, আর এখন সে চাদর নাই, অব্যবহিত সন্নিধান হইবে।

* এই প্রার্থনার তারিখ নাই। এটা দার্জিলিং থাকা কালের প্রার্থনা মনে হয়। আচার্য্যদেব ১৮৮২ খৃঃ ৯ই জুলাই দার্জিলিং হইতে কলিকাতায় প্রত্যাবর্ত্তন করেন। এই প্রার্থনা জুলাই মাসের গোড়ায় প্রার্থনা হওয়া সম্ভব।

হে দয়াময়, আমাদের পর্ব্বতের ন্যায় করিয়া দাও। হৃদয়ের যত লুক্কায়িত পাপগর্ত্তে, নর্দ্দমায়, আঁস্তাকুড়ে অন্ধকার আছে, সে সকল দূর করিয়া, পর্ব্বতের মতন খোলা করিয়া দাও। পর্ব্বতের উপর হইতে দুইটী রত্ন— পুণ্য আর বিশ্বাস যেন আমরা লইয়া যাইতে পারি, আর বিবেকী পুরুষ হইতে পারি, এই আশীর্ব্বাদ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## মানুষে হরি

( কমলকুটীর, মঙ্গলবার, ২৮শে-আষাঢ়, ১৮০৪ শক ;
১১ই জুলাই, ১৮৮২ খৃঃ )

হে কৃপাসিন্ধো, হে জীবনবন্ধো, আমরা অনেক দিনের পরীক্ষায় বুঝিতে পারিলাম যে, তোমাকে মানুষ বিশ্বাস করিতে পারে; কিন্তু মানুষকে মানুষ বিশ্বাস করিবার বিষয়ে অনেক প্রতিবন্ধক। তুমি বড়, মানুষ ছোট ; বড়কে মানুষ বিশ্বাস করিতে পারে, ছোটকে পারে না। তোমাকে সকল ঘটে বিদ্যমান না দেখিলে, মানুষকে কিরূপে মানুষ বিশ্বাস করিবে? হরিকে সকলে বিশ্বাস করে, হরিতনয়কে কেহ মানে না। পরমেশ্বর, জীবের ভিতর তুমি যদি এক কণাও থাক, আমি জীবকে নমস্কার করিব। তুমি মধুময়, মানুষ না হয় মধুময় নয়; কিন্তু তুমি মানুষের ভিতর যদি থাক, মানুষও মধুময়। তুমি না হয় অমৃতের সমুদ্র, ঘন আনন্দ, কিন্তু মানুষেত অমৃতকণাও আছে? এত ধ্যান যোগ করিল সকলে, উপাসনা করিল, সাধন করিল; কিন্তু মানুষ কত বড়, কেহ জানিল না। মানুষের ভিতর যে দেবত্ব, তাহা কেহ জানিল না। মানুষের ভিতর অপ্রেম, ঘৃণা, হিংসা, পাপ, ইহাই আমরা জানি। মা, তোমার

ছেলের আদর তোমার ছেলের কাছে হইল না। হরিসন্তানের মান সম্ভ্রম কেহ রাখিতে চায় না। হে হরি, তবে দল থাকিবে কিরূপে? মনুষ্যের ভিতর দেবত্ব আছে, বিশ্বাস করিব, আর চক্ষে দেখিব। নববিধানে এমন দিন আসা চাই, যে দিন মানুষ বলিবে, ব্রহ্মদর্শনে কেবল হবে না, ব্রহ্মের প্রতিবিম্ব জীবের মুখে দেখিতে হইবে। যেন একটা কাচের ঘর, ব্রহ্মশক্তি তার মধ্যে এ দিক হইতে ও দিক চলিতেছে। মনুষ্যকে কি ব'লে গালাগালি দি? ব্রহ্ম যাতে আছেন, তাকে গালাগালি দি? জীব-দর্শনে, জীবচিন্তনে, জীব-উৎপীড়নে, জীব-অপমানে কলঙ্কিত হইলাম। পরাৎপর পরব্রহ্ম জীবশরীরে আছেন, এ ভেবে জীবের সেবা করি নাই, উচ্চ ভাবিয়া সেবা করি নাই; দয়ার পাত্র ভাবিয়া, নীচ ভাবিয়া সেবা করিয়াছি। যতদিন না মানুষ পিতাকে চিনিবে, পুত্রকেও চিনিবে না; ততদিন শান্তির ঘরও নির্ম্মাণ হবে না। হে জীব, ক্ষমা কর। হে ব্রহ্মের আধার, ক্ষমা কর। হে ঈশ্বরের স্ফুলিঙ্গে নির্ম্মিত বস্তু, হে ব্রহ্মের ক্ষুদ্র খণ্ড, দেবতার অংশ, তুমি ক্ষমা কর। তোমার যে টুকু নীচ, সে টুকু আমার দেখিবার নয়; যে টুকু ভাল, সেই টুকু আমার দেখিবার। হে পরমেশ্বর, তোমার জীবকে কি রকম ক'রে দেখিতে হয়, শিখাও। তোমার পুত্রকে যদি হৃদয় হইতে তাড়াই, তুমিও সেই সঙ্গে যাইবে। ছেলের নির্ব্বাসন-বিধি পিতার উপর পড়ে। দয়াময়, পতির সঙ্গে সতী বনবাসিনী হইল, রামায়ণে পড়িলাম; কিন্তু তোমার নববিধানরামায়ণে পড়িলাম, নির্ব্বাসিত পুত্রের সঙ্গে পিতাও বনবাসী হয়। পুত্রকে নির্ব্বাসন করিলে, ভগবান্‌ও সব ঐশ্বর্য্য সম্পদ্ লইয়া পুত্রের সহিত বিদায় হন। হরি, এটাও আমরা বুঝি নাই। জীবতত্ত্ব শিখাও। মা, তোমার ছেলেকে মারিলে, তোমারও যে গায়ে লাগে। জীবব্রহ্মের সন্ধি বুঝিয়ে দাও। দীনদয়াল, আর যেন মনুষ্যকে ঘৃণা না করি। হে কৃপাময়, আমরা যেন,

জীবকে অপমান করিলে তোমার অপমান হয়, এইটি বিশ্বাস করিয়া, জীবকে খুব ভালবাসি ; আর জীবের ভিতর তোমাকে খুব দর্শন করিয়া, শুদ্ধ এবং সুখী হই ; মা, তুমি দয়া করিয়া এই আশীর্ব্বাদ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তি !

## অখণ্ড নববিধান

( কমলকুটীর, সোমবার, ২রা শ্রাবণ, ১৮০৪ শক ;
১৭ই জুলাই, ১৮৮২ খৃঃ )

হে পিতঃ, হে বিধাতঃ, আপনাকে বড় করাতেও পাপ হয়, আপনাকে ছোট করাতেও পাপ হয়। আপনি যা, তাই ঠিক রাখিলেই পুণ্য হয়, সদ্গতি হয়। বাড়াইব না, কাটিব না ; ভারি হব না, হাল্কি হব না ; মোটা হব না, সরু হব না। যা আমি, তাই থাকিব। তোমার সন্তান যা, তাই। কল্পনাতে যদি সে আপনাকে বাড়ায়, কি কমায়, মিথ্যাবাদী হয়। মিথ্যা অহঙ্কারে সর্ব্বনাশ হয়, মিথ্যা বিনয়েও সর্ব্বনাশ হয়। পরমেশ্বর, আমরা বলিয়াছি, স্বর্গ হইতে পরিত্রাণের ধর্ম্ম আসিয়াছে ; তার উপর আমাদের কলম চলে না। যেমন মূষাবিধানে, ঈশাবিধানে দিয়াছিলে, তেমনি এও একটি ধর্ম্ম স্পষ্ট এবং পরিষ্কার। তা থেকে যদি কিছু অংশ ছেঁটে ফেলি, কিম্বা যদি বাড়াই, মরিব, মারিব। পরমেশ্বর, এই ধর্ম্ম পৃথিবীতে অধিক দিন থাকাতে মিশ্রিত হয়েছে। আমার লোক ক'টি জলের পাত্র। সে পাত্রে জল আছে, পাত্রের নানা গুণ জলের সঙ্গে মিশেছে। ঈশ্বর, স্বর্গ হইতে নির্ম্মল পবিত্র জলীয় ধর্ম্ম এসেছে, কিন্তু প্রণালীর দোষে কলঙ্কিত হয়ে যায়। প্রথমে যা অকলঙ্কিত থাকে, প্রণালীর দোষে তা কলঙ্কিত হয়ে যায়। দশ জন প্রচারকের হাতে

দশ নববিধান হইল। তাই সঙ্কোচ হইতেছে, আর অগ্রসর হইতে পারিতেছি না। জ্ঞান, ধর্ম্ম, যোগ, ভক্তি, মত্ততা, গাম্ভীর্য্যের সঙ্গে যখন এত বিবাদ, তখন বোধ হয়, আর ধর্ম্ম খাঁটি রহিল না। মা, তোমার ধর্ম্ম এত শীঘ্র ভিন্ন আকার ধরিল! শাদা কাল হয়ে গেল! গঙ্গাজল এর মধ্যে ঘোলা হয়ে গেল! চুপ করে রৈলে? আর প্রতিবাদ করিলে না? দয়াময়, খাঁটি পরিত্রাণের ধর্ম্ম পৃথিবীতে প্রচার করিতে হবে। আমরা তোমার কাছে খাঁটি হয়ে থেকে, খাঁটি ধর্ম্ম জগৎকে দিব। এ যা ছিল, অনন্ত কাল তাই থাকিবে। কেহ বদলাইতে পারিবে না। তোমার বিধানের বিধি ষোল আনা খাঁটি থাকিবে। আমরা যত দিন বাঁচিয়া আছি, তত দিন ইহার রক্ষক। আমরা জাল করিব? আমাদের হাতে চিঠি দিলে, আমরা তাকে জাল ক'রে, তার পরে চিঠি বিলি করিব? দয়াময়, গা কাঁপে ভয়ে। দয়াময়, ষোল আনা ভক্তি দিতে হবে তোমার ধর্ম্মে, ষোল আনা বিশ্বাস করিতে হবে। তুমি সরস্বতী হয়ে বস, আমি বেদব্যাস হ'য়ে লিখি। হে ঈশ্বর, যা তোমার বিধি, তা আমার বিধি। আমার কোন ভাই কি ভগিনী তোমার এক টুক্‌রা সত্য যেন বাড়িয়ে দেবার চেষ্টা না করেন, কমিয়ে দেবার চেষ্টা না করেন। বিরোধ ঢের হয়েছে। অনেক কথা শুনিতেছি। মন ব্যথিত হয়। এত অল্প সময়ের মধ্যে তোমার ধর্ম্ম এত ভাগে বিভক্ত হয়ে যাবে? দয়াময়, আমাদের পাঁচ গুরু দরকার নাই; স্বর্গ থেকে পাঁচ খানা বেদের দরকার নাই। জগদ্‌গুরু আছেন, তিনি আমাদের গুরু। হরি, আর বিড়ম্বনা যেন না হয়। স্বর্গের কাছে যেতে যেতে যেন ফিরে না আসি। হরি, আমাদের দশটা দশ রকম হয়ে দাঁড়িয়েছে। দশ জন দশটি মত খাড়া করেছে। ভারি বিপদ। দেখে শুনে ভয় পেয়ে, তোমার দাস তোমার কাছে তাই এই ভিক্ষা চাহিতেছে, সাংঘাতিক

বিপদে রক্ষা কর। তুফান ভারি; ওহে হরি, তোমার হাল তুমি ধর। একখানি ধর্ম্ম আমরা রাখিব। একখানি মানুষ হয়ে, একখানি ভক্ত হয়ে, তোমার পাদপদ্ম সাধন করিব। গরিবের ধন, আর কেন ভয় পাই? এবার যদি পড়ি, ভারি লাগিবে। ঈশ্বর, এবার যেন না পড়ি। ঈশ্বর, তোমার নববিধানের দোহাই! তোমার শ্রীপাদপদ্মের দোহাই! কৃপা-সিন্ধো, কৃপা করিয়া এই আশীর্ব্বাদ কর, যেন তোমার রচিত অখণ্ড নববিধানশাস্ত্র সকলে মিলিয়া সাধন করিয়া, শুদ্ধ এবং সুখী হই; কাঙ্গাল বলিয়া আজ এই প্রার্থনা পূর্ণ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## নব দেবতা

( কমলকুটীর, মঙ্গলবার, ৩রা শ্রাবণ, ১৮০৪ শক;
১৮ই জুলাই, ১৮৮২ খৃঃ )

হে শান্তিদাতা, ভক্তমস্তকে সোণার মুকুট; বৃদ্ধ বয়সে আমাদের কাঁদিতে হইল না, এই সৌভাগ্য। বস্তু যে পাওয়া গেছে, ঈশ্বরকে যে দেখা গেল, ভগবানের দেশে যে পৌঁছান গেল, সিদ্ধিদাতাকে যে ছোঁয়া গেল, এ কি কম লাভ? শেষজীবনে যদি কেবল শূন্যপূজা করিতে হইত, তা হলে, হরি, কেবল কষ্ট পাইয়া মরিতাম। হে ভক্তবৎসল, তুমি তোমার নববিধানবাদীদের যে এই আশীর্ব্বাদ করেছ, যে এরা শেষজীবনে তোমাকে ধরিতে পাবে, ইহা বড় কম সৌভাগ্য নয়। তোমার সঙ্গে কথা কচ্চি, তোমার মুখের হাসি দেখ্‌চি, তোমার লীলা খেলা দেখ্‌চি, লুকিয়ে লুকিয়ে ঘরে ঘরে কত রকম উপকার কচ্চ, দেখ্‌চি। এগুলতো দেখালে! ঈশা মূষা শ্রীগৌরাঙ্গের সময় কৈ দেখা হইল? আমাদের

বিধানের পথে কেহ ত কণ্টক রোপণ করিতে পারিল না। আমাদের ভগবান্‌কে ত কেহ কেড়ে নিতে পারে না। ভিক্ষা চাই যে, আমরা এ সময় যতগুলি লোক তোমার আশ্রয়ে আছি, সমুদয়গুলির যেন উজ্জ্বল দর্শন হয়। আমাদের মার রূপ ভারি চকমকে! আমাদের মার কথার সুর আগেকার চেয়ে ভাল। আমাদের মার সব আগেকার চেয়ে ভাল। আমাদের মাকে যে রকম স্পষ্টভাবে দেখা যায়, সে আগেকার চেয়ে ভাল। আমাদের মার সব আগেকার দেব দেবীর চেয়ে, শাস্ত্রের চেয়ে ভাল। হরি, এই মিনতি করি, এই যে সৌভাগ্যটী পেলাম এর সদ্ব্যবহার করিতে দাও। এবার সকলের চেয়ে চূড়ান্ত হলো। এবার তোমার বাড়াবাড়ি দেখে, ভক্তেরা বল্‌চে, বলিহারী! যদি দয়া ক'রে গরিবদিগকে এবার বাড়াবাড়ির উৎসব দেখিয়ে দিলে, তবে, হে কৃপাসিন্ধো, হে মঙ্গলময়, তুমি কৃপা করিয়া এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন পাপের ভয় হইতে মুক্ত হইয়া, এবারকার বাড়াবাড়ি দেখে, নববিধানে খুব প্রমত্ত হইতে পারি। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## বিদুরের ক্ষুদ

( কমলকুটীর, বুধবার, ৪ঠা শ্রাবণ, ১৮০৪ শক ;
১৯শে জুলাই, ১৮৮২ খৃঃ )

হে দীনবন্ধো, পাপীর বন্ধো, আমি তোমার বিদুর হই, তুমি আমার ক্ষুদগ্রাহী ভগবান্ হও। পরমেশ্বর, তোমার সমক্ষে বিদ্যার পর্ব্বত ভক্তির সমুদ্র আনিয়া দিয়াছি; এ সকল ভ্রম দূর কর। পাহাড় পর্ব্বত আমি দিতে পারি না, তুমিও চাও না। চাও তুমি ক্ষুদ। সে টুকু আমি যাতে

দিতে পারি, তাই দিয়া যদি আমি বিদুর হইতে পারি, তাই কর তুমি। হে পরমেশ্বর, ভক্তির সহিত একটি সর্ষপকণা যদি তোমাকে দি, তুমি আদর করিয়া লও। আর যদি অহঙ্কার করিয়া প্রকাণ্ড রাজ্য দিই, তুমি তা গ্রাহ্য কর না। বাড়ী, ঘর, স্ত্রী, পুত্র, পরিবার তোমাকে দিয়াছি; পিতঃ, এই সকল অহঙ্কারের ভাবনা ভাবিয়া আমাদের অনিষ্ট হইল। ক্ষুদ্র বস্তু দানে দীনাত্মা বিদুরের কি সুখ, তাও ত আমরা পাই না। তুমি বাহুল্য চাও না। ক্ষুদ অন্বেষণ করে থাক, চিরকাল গৃহস্থের বাড়ীতে। সামান্যতে তুমি বড় তুষ্ট হও, এই তোমার গুণ। তাই যুগে যুগে ভক্তেরা তোমাকে আশুতোষ নাম দিয়াছেন। ঠাকুর, আমাদের মত ধর্ম্মের বণিক যারা, ধনী যারা, বড় বড় কারবার করে যারা, তাদের পক্ষে তোমায় ক্ষুদ দেওয়া বড় কঠিন। ক্ষুদের মত আন্তরিক যথার্থ প্রেম যে টুকু, তা দিতে পারি না। অনেক লিখ্‌তে বল, বল্‌তে বল, কাজ করিতে বল, তাতে আছি; কিন্তু দীনহীনের যে ক্ষুদ, অত টুকুর ভিতর যে ঘনীভূত ভক্তি, সে টুকু দিতে পারিলাম না। মহাজন হলাম, কিন্তু বিদুর হতে পারিলাম না। মা, তুমি ভক্তের কাছে বড় ক্ষুদ চাও। তুমি আড়ম্বর চাও না। তুমি বল, আমি চাই ভক্তের এক ফোঁটা চক্ষের জল; আমি চাই ভক্তের একটি ক্ষুদের মত ঘনীভূত ভক্তির প্রার্থনা। হরি, সে টুকু দিতে আমরা পারি না। আমাদের ধর্ম্মের আড়ম্বর অনেক, কারখানা ভারি; কিন্তু বিদুর যেমন দীনাত্মা হয়ে, তোমাকে আদর ক'রে ক্ষুদ দেন, তা আমাদের হয় না; তাহাতে যে দেখাতে হয়, আমার সংসারে আর কিছু নাই; আমার ঐ ক্ষুদ আছে, তাই আমি হরিকে দিতে পারি। তাতে যে দীন হতে হয়। দয়াময়, আমাদের দৈন্য বৃদ্ধি করা যায়। মনে করিলে গরিবের মত, দুঃখীর মত তোমার চরণ ধ'রে পড়ে থাকৃতে পারি। দয়াময়, তেমন যদি ইচ্ছা থাকে, যথার্থ গরিবের

ছেলে হ'য়ে, ক্ষুদ নিয়ে কি তোমার কাছে আস্‌তে পারি না? এ হ'লে তুমিও সুখী হও, আমরাও সুখী হই। তুমি কি কারো কাছে বেদ বেদান্ত শুনিতে চাও? তুমি ভক্তের কাছে ক্ষুদ চাও, তা তোমার বড় আদরের বস্তু। যার কিছু নাই, তার কিছু না থাকাই তোমার প্রসন্নতা হইবার কারণ। বড় মানুষদের তোমাকে পাওয়া বড় কঠিন। ধর্ম্মের বড় মানুষদের পক্ষেও কঠিন, সংসারের বড় মানুষদের পক্ষেও কঠিন। দয়াময়, আমরা গরিব, না, ধনী? অনুগ্রহ করিয়া যদি তব ধর্ম্মের পথে আনিলে, তবে, হে নাথ, গর্ব্ব খর্ব্ব কর, দর্প চূর্ণ কর, গরিব কাঙ্গাল কর।

ঈশা অত বড় ছিলেন, কিন্তু তিনি গতিহীন, গৃহহীন ছিলেন। তিনি তোমাকে যে ক্ষুদ দিতেন, তাও আবার ভিক্ষার ক্ষুদ। তবু তুমি তাঁর মাথায় মুকুট দিলে। হরি, গৌরাঙ্গ শাক্য সব ভক্ত তোমায় ক্ষুদ দিলেন। তুমি বিশ্বের জননী হ'য়ে, একটী ক্ষুদের কত আদর, তা দেখাইতেছ। অন্নপূর্ণা অন্নদায়িনী ভক্তের দরজায় এক মুটো ক্ষুদের জন্য কাঙ্গালিনী! হা করুণাময়ি, জীব তরাইবার জন্য তোমার এত দয়া! এত উপায়! ক্ষুদ দেওয়া সকলের পক্ষেই সহজ, কেবল এক শ্রেণীর লোকের কাছে শক্ত। আমাদের মত বড় মানুষদের কাছে। দয়াসিন্ধো, তোমায় ক্ষুদ দিলে আদর ক'রে হাত পেতে লও। আমরা কি তা দিতে পারিব? মা, আড়ম্বরশূন্য ভক্তির ধর্ম্ম আমাদিগকে দাও। এক ফোঁটা ভক্তির জল পাবার জন্য তুমি দাঁড়িয়ে আছ। তোমার পুত্র কন্যারা এই রকম ক'রে তোমায় তুষ্ট করুন। ভক্ত নিঃসম্বল গরিব হ'য়ে, এক মুষ্টি ক্ষুদের ধর্ম্ম যত্ন ক'রে তোমায় দিলেন. তুমিও প্রসন্ন হ'য়ে, মাথায় হাত রেখে আশীর্ব্বাদ করলে। আমাদের গরিব ক'রে গরিবের ধর্ম্ম দাও। তুমি টাকা মোহরে তুষ্ট হও না, ক্ষুদে তুষ্ট হও। অল্পেতে তোমাকে পাওয়া

যায়। হে দয়াসিন্ধো, হে কৃপাময়, তুমি গরিব কাঙ্গালদিগকে অনুগ্রহ করিয়া এই আশীর্ব্বাদ কর, আমরা যেন, যে ক্ষুদে তুমি তুষ্ট হও, তাই ভক্তির সহিত তোমার চরণে অর্পণ করিয়া, তোমাকে পাইয়া সুখী হইতে পারি। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

---

## দুঃখের হরি

( কমলকুটীর, বৃহস্পতিবার, ৫ই শ্রাবণ, ১৮০৪ শক ;
২০শে জুলাই, ১৮৮২ খৃঃ )

হে প্রেমস্বরূপ, দুর্ব্বলের বল, যদি পৃথিবীতে কেবলি সুখ থাকিত, সুখের মূল্য কি লোকে বুঝিত? পৃথিবী কি শিক্ষার উপযোগী স্থান হইত? কেহ কেহ বলে, দিন রাত্রি যদি পৃথিবী সুখের স্থান হইত, খুব ভাল হইত; এরূপ চিন্তা করা কি পাপ নয়? তোমার জ্ঞান কৌশলের উপর দোষারোপ করা নয়? যদি রোগ শোক না থাকিত, আমরা কি মানুষ হইতাম? আমরা কি তোমাকে ডাকিবার মিষ্টতা জানিতাম? দয়াময়, শিক্ষা দেওয়া নিয়ে বিষয়। আদর দিয়ে বইয়ে দেওয়া তোমার লক্ষ্য নয়। তা যদি দিতে, তবে সুখের মদ দিন রাত্রি পান করিতাম, বয়ে যেতাম। কিন্তু, ঈশ্বর, তোমার নাকি ইচ্ছা, জীবকে শিক্ষা দেওয়া; তাই রোগ শোক চারিদিকে ছড়ান রয়েছে, জীবের আত্মাকে শিক্ষা দিবার জন্য। পৃথিবীকে বন্ধু মনে করিলাম, পরক্ষণেই দেখি, জগবন্ধু বিনা আর বন্ধু নাই। মাকে ছেড়ে পৃথিবীর সুখ-সম্ভোগে সুখী হব ভাবিলাম, দেখি যে, মার রাঙ্গা চরণ ভিন্ন কিছুতে সুখ নাই। হরি, মন যেন না বলে, যে তুমি না বুঝতে পেরে, কষ্ট শোক পৃথিবীতে আনিলে।

আর তোমার দয়ার উপর যেন দোষারোপ না করি। দয়াময়, বিশ্ব-বিদ্যালয় শোকবিদ্যালয়; শোকে রোগে কষ্টে মানুষের শিক্ষা হয়; বড় বড় সাধু তৈয়ার হয়েছেন বিপদেতে। তবে, দয়াময়, লাঠি খানা যখন স্বর্গ থেকে পড়ে, সেইটি আদরের সহিত চুম্বন করিব। পদাঘাত যখন কর, সেই রাঙ্গাচরণ পেলাম ব'লে আহ্লাদ করিব। কষ্ট দুঃখ না থাকলে মন শুষ্ক হয়; তাতে আরাধনার ফুল, সঙ্গীতের ফুল ভাল ফুটে না। দয়াময়, বিপদ্ বিঘ্ন, শোক রোগে জর্জ্জরিত হ'য়ে প'ড়ে থেকে, ভক্ত বুঝতে পারেন, কেমন শিক্ষা দিতেছ। কঠোর শাসনের মধ্যে কেমন কোমলতা! ভিতরে ভিতরে বিনয়, দীনতা, ভক্তি, বিশ্বাস, বৈরাগ্য কেমন শিক্ষা হয় কষ্টের মধ্যে! হরি, শোক বিপদের চরণে কোটি কোটি নমস্কার। অনেক শিক্ষা পেয়েছি জীবনে। জীবনটি যে হয়েছে, এর গড়ন আধখানি শোকে, আধখানি সুখে। তা না হ'লে এ টুকু মহত্ত্ব থাকৃত না জীবনে। এমন ক'রে মা ব'লে তোমাকে ডাকতে পারতাম না। দয়াময়, দুঃখ কষ্ট দাও, পরীক্ষা দাও, এ কথা বলিতে পারি না; তোমায় কিন্তু এই বলি, তুমি যা যা দিয়েছ, তাতে খুব ভয়ানক বিপদও মনে কৃতজ্ঞতা উদ্দীপন করে। হে পিতঃ, হে মাতঃ, তুমি কি রকম ক'রে মানুষকে শিক্ষা দাও, মানুষ বোঝে না। সে বার বার তোমার উপর দোষারোপ করে। তোমার মতলব মানুষ কি বুঝিতে পারে? রোগ শোক কি জন্য হলো, সে কি রকম ক'রে বুঝবে? ভক্ত কেবল বলেন, তোমায় বিশ্বাস করিতে হইবে। বিশ্বাসী ঈশা বলেন, "আমার ইচ্ছা নয়, তোমার ইচ্ছা।" দুঃখ পেলেও মানুষ বলিতে পারিবে না যে, বিষের পাত্রটা মুখের কাছ থেকে সরাও। ঠাকুর, এ রকম শিক্ষা না পেলে আমরা কি যে হতাম, বল্‌তে পারি না। তুমি যা পাঠাও, তা কৃতজ্ঞতার সহিত গ্রহণ করি। সুখ দেওয়া মাকে সকলে ভালবাসে।

দুঃখ দেওয়া মাকে কেবল ঈশা আর সাধুরা ভালবাসেন। হে দয়াময়ি, তোমার দেওয়া সবই ভাল। সোণা পুড়ে কত চিক বালা হার হচ্চে। মা এই রকম ক'রে সোণা পোড়াচ্চেন, ভক্তদের পোড়াচ্চেন, আর পরিস্কার কচ্চেন।

কৃপাসিন্ধো, দীননাথ, তুমি অনুগ্রহ করিয়া এই আশীর্ব্বাদ কর, আমরা যেন—তুমি যে আগুন জ্বেলেছ—ইচ্ছা ক'রে কৃতজ্ঞতার সহিত তার ভিতর পুড়িয়া, খুব নরম এবং খাটি সোণা হইয়া, মা, তোমার ব্যবহারের উপযোগী খুব ভাল গহনা প্রস্তুত হইয়া, কৃতার্থ হইতে পারি ; আনন্দময়ি জননি, তুমি এই প্রার্থনা পূর্ণ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

---

## অমর জীবন

( কমলকুটীর, শুক্রবার, ৬ই শ্রাবণ, ১৮০৪ শক ;
২১শে জুলাই, ১৮৮২ খৃঃ )

জীবনের ঠাকুর, ভক্তকণ্ঠের হার, যত আমাদিগের দিন কমিতেছে এই পৃথিবীতে, ততই এই ভাবনা সহজে মনে হইবে, যাহারা এত আশা করিয়া আমাদিগের দিকে তাকাইয়া আছে, তাদের কি দিয়া যাইব ? নরকের অভিসম্পাত, না, স্বর্গের আশীর্ব্বাদ ? দীনবন্ধো, আর কিছু থাকিবে না ; যা দিয়া যাইব, তাই থাকিবে। আমরা পৃথিবীতেও বাঁচিয়া থাকিব। এখানকার অমরত্বের জন্য দায়ী আমরা। আমাদিগকে এখানেও চিরকাল বাঁচিয়া থাকিতে হইবে। করুণাসিন্ধো, তুমি আমাদিগকে বর দিলে, চিরজীবী হও। এর অর্থ কি ? চিরজীবী হব পরলোকে, চিরজীবী হব এই পৃথিবীতে। হে কৃপাময় হরি, যে বাড়ীতে থাকিব

চিরকাল, সে বাড়ী ঠিক ক'রে দাও। মহর্ষি ঈশা বলিয়া গেলেন, "যেখানে থাকিবে তোমরা পাঁচ জন, সেখানে থাকিব আমি।" আমরা যেন ঈশার মত বলিতে পারি, যেখানে ধর্ম্ম, সেখানে সত্য; যেখানে সত্যানুরাগ, সেখানে আমি, ইনি, তিনি থাকিব। যদি ভাল উপাসনা করি, যদি নববিধানের আদর্শ জীবনে দেখাতে পারি, যদি পরের দুঃখ মোচন করিতে পারি, তবে সেই নামে থাকিব পৃথিবীতে। বিদ্বেষী, কামী, লোভী, রাগী থাকিব না। প্রেমময় হরি, যদি অমরত্বের আশীর্ব্বাদ ক'রে থাক, তবে অমর কর। যদি শেষ জীবনের দিন কটা চলে যাবে, কি রেখে যাব। আমরা ভাবিব, আমি নববিধানে জীবনের সামঞ্জস্য ক'রে, হৃদয়ের বাগানে সমস্ত ভক্তচরিত্রের বীজ পুঁতেছিলাম এবং তার সকল ফল ফলে ছিল, শান্তি সমন্বয়ের ধর্ম্ম দেখাইয়াছিল; এই কথা যদি সকলে মানে, তবে থাকিব। এঁরা ক'টি ভাই চিরকাল থাকুন। এঁদের সদ্‌গুণের গন্ধ চারিদিকে বিস্তার হোক্। এঁরা অমর হয়ে থাকুন। দয়াময়, তুমি চিরকাল আমাদিগকে রাখিবে। নিজের সম্বন্ধে, ভাই বন্ধুর সম্বন্ধে এই মিনতি করি, কেউ যেন যায় না; চিরকাল যেন সকলে থাকে। এই নববিধানের ধর্ম্ম পৃথিবীব্যাপী হ'বে। একি কম ব্যাপার? আমরা ক'টি ভাই কত দিন থাক্‌ব! বিধান যদি চিরস্থায়ী হয়, আমরাও হ'ব। হে শ্রীমতি, গরিব ব'লে কৃপা দৃষ্টি কর। দয়া ক'রে এই আশীর্ব্বাদ কর, যদি অনুগ্রহ ক'রে নববিধানরত্নে আমাদিগকে বিভূষিত করেছ, তবে আমরা যেন সেই রত্ন কণ্ঠে পরিয়া, চিরকাল পৃথিবীতে থাকিতে পারি। হে দীনহীনের হরি, তুমি কৃপা করিয়া, এই প্রার্থনা পূর্ণ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## মৃত্যুঞ্জয়-নাম-সাধন

( কমলকুটীর, রবিবার, ৮ই শ্রাবণ, ১৮০৪ শক ;
২৩শে জুলাই, ১৮৮২ খৃঃ )

হে পিতঃ, হে অন্ধকার হৃদয়ের পূর্ণচন্দ্র, পাপ আমাদিগকে পরিত্যাগ করুক, আমরা পাপকে পরিত্যাগ করি। আমরা শমনের অধিকার ছাড়িয়া চলিয়া যাই। মৃত্যুঞ্জয়, তোমারই নাম এখন স্মরণীয়, অবলম্বনীয়। রোগ শোকের যে প্রবল অধিকার, ইহার অর্থ কি? মিথ্যা এই সকল ঘটনা কি ঘটিতেছে? অন্ধকার না দেখিলে, মৃত্যুর দ্বার খোলা না দেখিলে, কেহ মৃত্যুঞ্জয় নাম, জ্যোতির্ম্ময় নাম স্মরণ করে না। সে রাজ্যে শমন আসে না, যেখানে বিবেক বাস করে। যদি বিবেকী হই, আমরা সকলে শমনকে ফাঁকি দিতে পারিব; রোগ শোক এড়াইব। ঈশ্বর, পাপই যে মৃত্যু; আর মৃত্যু নাই। রোগের ভয় তাদেরই, যারা পাপ করে। জননি, তোমার দলকে বিবেকী দল হতে দাও; পাপী দল হতে দিও না। মৃত্যুঞ্জয়, এ সময় যদি আমরা তোমাকে ধরি, রোগ চলিয়া যাইবে; মৃত্যুকেও ফাঁকি দিতে পারিব, তোমার নিরাপদ রাজ্যে বাস করিব। ভগবদ্ভক্তের মৃত্যুকে ভয় নাই। মনে করিব, এ দলের ভিতর মৃত্যু কিছুতেই আসিতে পারে না। পরমেশ্বর, বিশ্বাস হয় না কেন? নির্ভয় হয় না কেন? অভয় পদ পেয়েছি, কোন কালে বিপদ্ হবে না। বিশ্বাস করি না কেন? মৃত্যুর সম্ভাবনা নাই। ঈশ্বর, সকলই দেখছি, অবিশ্বাসের জন্য মনে হয়, ওরাও লোক, আমরাও লোক, শমন এসে সকলকেই ধরে; আমরা কি এমন যে, আমাদের ধরিবে না? দেহমনের অধিকারী মৃত্যু যে একটা ফাঁকি, সেটা বুঝিতে দাও। ভক্তের মৃত্যু যে হবে না; তাঁরা বেঁচে থাকেন চিরকাল অমর নগরে। পাপ যদি না থাকে,

তবে মৃত্যুকে ফাঁকি দিয়াছি। কেন জোর ক'রে বল্‌তে পারিব না?—"আমি তোর আসামী নইরে শমন!" হরিনামাবলী গায়ে রয়েছে, হরিপদ্ম শরীর স্পর্শ ক'রে রয়েছে, তবে কেন ভয় করিব? হরি, বিশ্বাস করিতে দাও, যে শমন স্পর্শ করিতে পারিবে না আমাদের ভাগবতী তনু; শয়তান আস্‌তে পার্‌বে না। যে রাজ্যে মৃত্যুঞ্জয়ের নাম ঘুরে ঘুরে বেড়াচ্ছে, সেখানে মৃত্যুভয় নাই। সে পথে ভূতের ভয় নাই, যে পথে নববিধানের দেবদেব মহাদেব বিরাজ করেন। তবে ভয় দূর কর, আর বালকের ন্যায় সরল পবিত্র বিশ্বাস দাও। হে কৃপাময়, হে করুণাসিন্ধো, তুমি কৃপা করিয়া এই আশীর্ব্বাদ কর, যেন অভয় হই, নির্ভয় হই; আর তোমার মৃত্যুঞ্জয় নাম সাধন করিয়া, মৃত্যুকে জয় করিয়া, অমরনগরে চিরকাল বাস করিতে পারি;—মা, তুমি অনুগ্রহ করিয়া এই প্রার্থনা পূর্ণ কর। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

---

## অগ্নিমন্ত্রে দীক্ষা

( ভারতবর্ষীয় ব্রহ্মমন্দির, রবিবার, ২২শে শ্রাবণ, ১৮০৪ শক; ৬ই আগষ্ট, ১৮৮২ খৃঃ )

হে দয়াসিন্ধো, হে অগ্নিস্বরূপ ব্রহ্ম, এই পৃথিবীতে সংসার অনেক কূপ নির্ম্মাণ করিয়া বসিয়া আছে। সুযোগ পাইলেই মানুষকে ধরিয়া নিক্ষেপ করে, বিনাশ করে। জননি, যতক্ষণ উত্তাপ থাকে আত্মাতে, ততক্ষণ আমরা তোমার। সংসার যদি কূপের জলে ফেলিয়া দেয়, আর উত্তাপ থাকে না, আর ধর্ম্মসাধন করিতে পারি না, শৈত্য আসিয়া নষ্ট করিতে থাকে। হে প্রেমময়! আরও বাক্যে, কার্য্যে, চিন্তায় তেজ দাও, যেন

অকালে শীতলতারূপ মৃত্যুগ্রাসে না পড়ি। এই পরম সৌভাগ্য যে, মা বলিয়া এখনও ডাকিতেছি; এখনও দুই পার্শ্বে প্রকাণ্ড অগ্নিকুণ্ড জ্বলিতেছে। সেই বাল্যকালে অগ্নিমন্ত্রে দীক্ষিত হইয়াছি বলিয়া, রোগ, সন্তাপ, বিপদ, আপদের মধ্যে তোমার পবিত্র চরণ পূজা করিতেছি; এখনও বন্ধুবান্ধব লইয়া নাচিতেছি, তোমার নামের গীত গান করিতেছি। কত লোক আসিয়াছিলেন, কত ভাব দেখাইয়াছিলেন, তাঁহারা অনেকেই পলায়ন করিলেন। অগ্নিমন্ত্রে যদি আমায় দীক্ষিত না করিতে, তোমাকে পুরাতন বলিতাম, নববিধান বলিতাম না। তুমি উৎসাহ দিয়া বাঁচাইলে। দেখিলে যখন সব পুরাতন হইয়া আসিতেছে, তখন প্রকাণ্ড নববিধানকে পাঠাইয়া দিলে। নির্ব্বাণপ্রায় হইতেছিল যখন সমস্ত দীপালোক, তখন প্রকাণ্ড গ্যাসের আলো জ্বালিলে! ধন্য ধন্য তুমি, বলিয়া উঠিল সমস্ত সাধকগণ। তাহারা আর এক শত বৎসর অধিক আয়ুঃ লাভ করিল, সমস্ত নিরাশা ভয় চলিয়া গেল। একটা বাদ্যের পরিবর্ত্তে একশত বাদ্য স্থাপন করিয়া, বিধানের শ্রীহরি, তোমার নাম গান করিতে লাগিলাম। এই দেশের পথ ঘাট শান্ত হইয়া আসিতেছিল, যুবকসম্প্রদায় নিস্তেজ, নিরুদ্যম ও নিস্তব্ধ হইয়া পড়িতেছিল, কত ব্রাহ্ম ভ্রাতা, ব্রাহ্মিকা ভগ্নী উৎসাহহারা হইয়া, ধর্ম্মের পথ ছাড়িয়া, সংসারে ঢুকিতেছিলেন। হে করুণাসিন্ধো, উৎসাহদাতা! তোমার ধর্ম্মকে রক্ষা করিবার মানস করিয়া, সকল দুরবস্থার মধ্যে তুমি পথ ঘাট সমস্ত অগ্নিময় করিয়া দিলে। নিস্তব্ধ রসনাকে এমনই উত্তেজিত করিলে যে, সেই অবসন্ন রসনা আগুনের মত কথা কহিতে লাগিল। বৃক্ষ লতায় আবার তোমায় দেখিলাম, সংসারে আবার তোমায় দেখিলাম, জলের মধ্যে পুনরায় তোমাকে দর্শন করিলাম, আর আগুনের ভিতর ত কথাই নাই। গেলাম গেলাম করিয়া আবার বাঁচিলাম। পুরাতন হইতে

তুমি দিলে না। নবীন উদ্যম, উত্তাপ পাইয়া রহিয়া গেলাম। পাপ না করিলেও মরিতাম; নিতান্ত মিথ্যাবাদী শঠ না হইলেও, কেবল সংসারের হাতে পড়িয়া মরিতাম। আজও যেখানে নগরকীর্ত্তন হইতেছে, কি প্রমত্ত বৈরাগীদের মত্ততাই দেখিতেছি! ধন্য ধন্য তুমি! এমনই চিরনবীন ধর্ম্ম দিয়াছ যে, কাহারও উৎসাহ আর কমিতে চায় না। আর যে কেহ কোন কালে ইহা লইয়া বলহীন উৎসাহহীন হইয়া মরিতে পারে, এ কথা বিশ্বাস করি না। নববিধানে মরণ ত নাই, শীতলতা একেবারে নাই। আমার গুণে নয়, ভাইদের গুণে নয়, তোমার গুণে। উৎসাহ আর কমিবে না। এমন নৃত্য করিব যে, আর থামে না। যে মা বলিয়া ডাকিতেছি, এ মা বলা আর শেষ হইবে না। শরীর পুড়িয়া যায় শ্মশানে, আগুন নিবিয়া যায়, মনের আগুন ত কোন মতেই নিবে না। যদি ব্রহ্মাগ্নিতে কেহ শরীর মন পূর্ণ করিতে পারে, দেখিবে, এ অগ্নি নিবিবার নয়। কি অগ্নিই জ্বালিলে! ভক্তির আগুন, বিশ্বাসের আগুন, প্রেমের আগুন জ্বালিয়াছ। এ আগুনে ত কেউ মরিবে না। এই অগ্নি লইয়াই থাকি। এই সুখেই জীবন কাটাই, আশীর্ব্বাদ কর। অক্ষয় ব্রত দাও, অক্ষয় উৎসাহ দাও, যাহা কোন ক্রমেই নির্ব্বাণ হয় না। অগ্নির ভাবে উৎসাহিত কর, সেই ভাবে নৃত্য যেন করি। যে নৃত্য থামে না, সেই নৃত্যে নাচাও। যে অগ্নি নির্ব্বাণ হয় না, সেই অগ্নি জ্বাল। তোমার শ্রীচরণে প্রার্থনা করি, দয়াময়, আমাদিগকে এই ভিক্ষা দাও।

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## নবনৃত্য *

( কমলকুটীর, মঙ্গলবার, ২৪শে শ্রাবণ, ১৮০৪ শক ;
৮ই আগষ্ট, ১৮৮২ খৃঃ )

মা সিংহবাহিনী, তোমার ভক্তসিংহ খুব হুঙ্কার ক'রে নাচে, আর গায়। ভক্তকেশরীর পৃষ্ঠে দুর্গার চরণকমল। আহা কি শোভা! তুমি নাচিবে তালে তালে, আর তোমার সিংহ নাচিবে তোমার পদতলে। এ সিংহ বড় বড় অসুর নাশ করে। একবার ডাকে, আর কত ক্রোশ দূরে সে গর্জ্জন যায়! সিংহবাহিনী আজ নেমেচেন কমলকুটীরে। কৈ, পবিত্রাত্মা, আজ তোমার চিড়িয়াখানা খুলিবে ত? কটা বাঘ, সিংহ আছে, দেখিতে চাই। হে প্রাণেশ্বরি, তুমি আজ খুব সাজ, সেজে আমাদের পৃষ্ঠে দাঁড়াও। তুমি হবে দুর্গা, আর আমরা হব তোমার বাহন। এমনি নাচ নাচিব যে, যোগেতে আর ভক্তিতে মিলাইব। দেবতাদের নৃত্য দেখিব। গোরা যে নাচে, আর ঈশা যে বাজায়, আর মা লক্ষ্মী যে নাচেন, সেইটি দেখিতে চাই। রূপ না দেখিলে নেচে কি হবে? শ্রীহরি, চন্দ্র সূর্য্য পবন সকলকে বল, নবনৃত্যের সময় উৎসবের পোষাক প'রে এসে যেন এক এক যন্ত্র বাজান; আর পৃথিবীও নব বেশ প'রে দাঁড়াবেন, আর আমরা নাচিব। বাদ্যের সঙ্গে সঙ্গে ভূলোক দ্যুলোক এক হ'য়ে যাবে। মা, কত ভক্ত আসিবে, কত লোক ক্ষেপিবে। এমন মা যে, এক হাত ভূমি চাহিলে একটা জমিদারী লিখে দেন। চাই যদি একখানা কাপড়, এত কাপড় দেন যে, তাঁতি হেরে যায়। চাই যদি একটা ভাই, হাজার ভাই এনে

* এই প্রার্থনার তারিখ ছিল না। "আচার্য্য কেশবচন্দ্র" গ্রন্থে দেখিতে পাই, কমলকুটীরে নবনৃত্যের প্রথম অনুষ্ঠান উপলক্ষে, ৮ই আগষ্ট, ১৮৮২ খৃঃ, আচার্য্যদেব প্রার্থনা করেন। এই প্রার্থনা সেই প্রার্থনা মনে হয়।

দেন। মা, খুব মাতাও। নবনৃত্যে খুব মাতি। তোমার পবিত্রাত্মার তেজ ভারতে এয়েছে। পিতা কাজ ক'রে গিয়েছেন বৃদ্ধ আর্য্যদের সময়, পুত্র কাজ ক'রে গিয়েছেন পৌরাণিক সময়ে; তৃতীয় যিনি, এবার তিনি এয়েচেন। হাতে হাতে স্বর্গ দিতেছেন, বিলম্ব করেন না। এটা ভাঙ্গেন, ওটা চূর্ণ করেন; যার ঘাড়ে এসে পড়েন, তার সর্ব্বস্ব নিয়ে তাকে ফকির ক'রে ছাড়েন। পবিত্রাত্মা বড় ভয়ানক। আর জবরদস্তি না হ'লে পাপী ত তরে না। আগুন জ্বালাচ্চ সমস্ত দেশে। বুকের উপর অত আঘাত! প্রসন্নাত্মা হরি, দয়া ক'রে মানুষ ক্ষেপাও। পাগলের দল প্রস্তুত কর। কেবল মিথ্যা বাহিরের নাচ যেন না নাচি। মাকে যথার্থ ভালবাসি বলে যেন নাচি। পবিত্রাত্মা নাচিবে আজ আমাদের সঙ্গে? তুমি যদি নৃত্যের বিক্রম দেখাও, ভারত আর থাকিবে না। লক্ষ্মী তুমি, লক্ষ্মী ভাবে নাচো। আর ঐ প্রকাণ্ড বীর পবিত্রাত্মা আগুনের মত নাচিবে। দীনবন্ধো, স্বর্গের নৃত্য দিয়া জীবকে পরিত্রাণ করিবে? সুখী করিবে? মাগো, খুব জরির আঁচল প'রে আজ আমাদের সঙ্গে খুব নাচিও, আর আমরা তোমার আঁচল ধ'রে তোমার পদতলে নৃত্য করিব। যত ভক্তদের সঙ্গে, তোমার সুখী পরিবারের সঙ্গে সুখতরঙ্গে নৃত্য করিব। নাচিব আর মাতিব, মাতিব আর নাচিব, আর খুব সুখী হইব। হে মঙ্গলময়ি, হে কৃপাময়ি, দয়া করিয়া আমাদিগকে এই আশীর্ব্বাদ কর, আমরা যেন আজ নবনৃত্যে যোগ দিয়া, এই পাপ জীবনকে খুব শুদ্ধ ও সুখী করিয়া লইতে পারি। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ।

## অরণ্যবাস ও বৈরাগ্য

( ভারতবর্ষীয় ব্রহ্মমন্দির, রবিবার, ২৯শে শ্রাবণ, ১৮০৪ শক ;
১৩ই আগষ্ট, ১৮৮২ খৃঃ )

হে দীনবন্ধো, কাঙ্গালশরণ, যার সম্বন্ধে যে বিধি করিয়াছ, তাহাকে সেই বিধিই ধরিতে হইবে। এই সংসারারম্ভ-সময়ে বৈরাগ্য-মন্ত্রে দীক্ষিত হইলাম, তখনই বুঝিলাম, এ জীবন হাসিবার জন্য নয় ; সময়ে সময়ে বিপদে পড়িতে হইবে। কিন্তু তুমি নিগ্রহ করিলে না, নিগ্রহের জন্য ভাঙ্গা যষ্টিকে ভাঙ্গিলে না ; রুগ্ন শরীর মনকে মারিয়া ফেলিলে না। তিক্ত ঔষধ খাওয়াও, কেবল বাঁচাইবার জন্য। মেঘ উঠে. আকাশকে চির অন্ধকারে আচ্ছন্ন করিবার জন্য নয়। বৈরাগ্যের অন্ধকারের পরই আকাশ নৃত্য করিতে থাকে, পৃথিবীও নাচিতে থাকে ; শস্য ফল ফুলে মেদিনী পূর্ণ হয়। দেখিয়াছি, এ জীবনে যখন যখন মন ভার হয়, অমনই সুফল ফলিতে থাকে। রাত্রির অন্ধকার সকালের দূত হইয়া আসে। গরিবের ঈশ্বর, যা কর তুমি, সেই মঙ্গল বিধি। এত দুঃখ কষ্ট কিছুই ত স্থায়ী হইল না, বিষণ্ণতা ত রহিল না ; দিন দিন সুস্থতা, পুণ্য ও ধর্ম্মের আস্বাদন বুঝিতেছি। দর্শনের আনন্দ অনুভব করিয়াছি। এ জীবনে যেন, নাথ, বৈরাগ্যের কষ্ট লইতে কখনও কুণ্ঠিত না হই। ইহাতে চিত্ত শুদ্ধ হয়, ইহাতে ইন্দ্রিয় দমন হয়, হৃদয় ব্রতধারী হয়, জীবন ভাল হয়। এস, দীননাথ, বৈরাগীদিগের মধ্যে প্রধান বৈরাগী তুমি, আপনি সর্ব্বত্যাগী ; আমি তোমার সঙ্গে সঙ্গে ফিরিব। অন্তরে অন্তরে সন্ন্যাসী হইয়া, বৈরাগীদের প্রধান যিনি, তাঁহার অনুসরণ করিব। বৈরাগ্যকে দুঃখের জন্য আর কিরূপে বলিব ? যত বৈরাগ্য দিয়াছিলে, ততই এখন নৃত্যের আধিক্য দিয়াছ। যত আগে কাঁদিয়াছিলাম, ততই

আজ বন্ধুদের গলা ধরাধরি করিয়া হাসিতেছি, আনন্দ করিতেছি। স্ত্রী পুত্রকে আগে ভয়ানক ভাবিয়াছিলাম, এখন তাহাদিগকে চারিধারে বসাইয়া, তোমার আনন্দে কত আনন্দ করিতেছি। মনে হয়, এই পৃথিবীতে স্বর্গ দেখিতেছি। এই যে সংসার, ইহা ত সংসার নয়। সংসারে প্রবেশ করিতে হইল না। আগে একা মনের বিষাদে বসিয়া থাকিতাম, তাই আজ ব্রহ্মমন্দির বন্ধুপূর্ণ পাইয়াছি। কত ব্রহ্মপরায়ণ বন্ধুই দিয়াছ। এখনই, যদি নৃত্য আরম্ভ হয়, দুবাহু তুলিয়া কতই নৃত্য করিবেন। আপনার সুখ অন্যকে দিতেছি, অন্যের সুখ সকল আপনি লইতেছি। আগে স্বপ্নেও জানিতাম না, আমার স্ত্রী আত্মীয় বন্ধু সকলে আমার সহায় হইবেন। শ্মশানে বাড়ী করিয়াছিলাম, সেই বাড়ী যে এত স্বর্গীয় সাধুদের সঙ্গে সম্মিলনের স্থল হইবে, ইহা কি জানিতাম? কত সুখ আসিয়াছে, আরও কত সুখ আসিবে। বৈরাগ্যকে নমস্কার করি। সন্ন্যাসধর্ম্মের প্রবর্ত্তক, তোমাকে নমস্কার করি। প্রকৃত বৈরাগ্যের পথে লইয়া গিয়া, তুমি আমাদিগকে সুখী কর, এই তোমার শ্রীচরণে প্রার্থনা।

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

## স্বাধীনতা

(ভারতবর্ষীয় ব্রহ্মমন্দির, রবিবার, ৫ই ভাদ্র, ১৮০৪ শক;
২০শে আগষ্ট, ১৮৮২ খৃঃ)

হে দয়াময়, হে স্বাধীন পুরুষ, মহামন্ত্র স্বাধীনতা কি আশ্চর্য্য মন্ত্র! দয়া করিয়া যদি আমাকে এই মন্ত্রে দীক্ষিত করিবে, তবে আমার ও আমার ভাই ভগ্নীর মঙ্গলের জন্য, আমাদিগের সকলের

মধ্যে স্বাধীনতার ভাব বৃদ্ধি করিয়া দাও। গেলাম যে পাপের জ্বালায় ; তার উপর দেশাচার, কুরুচি, ভ্রম তোমার সন্তানকে বাঁধিয়া ফেলিয়াছে। তার উপর আবার নানা প্রকার আসক্তি ঘাড়ে চাপিয়াছে। হে ঈশ্বর, ঐ ওরা আমাকে কিনিয়া লইবে, ক্রীতদাস করিয়া রাখিবে, এই বলিয়া কাঁদিতেছি। মা, কোথায় তোমার দাসত্ব করিব, না, কার কাছে রহিয়াছি! সংসারের প্রভুর সেবা করিয়া মরিতেছি। স্কন্ধের উপর, মনের উপর, অসহ্য দাসত্ব-ভার রহিয়াছে। অধীনতা মানুষকে মারিয়া ফেলিতেছে। স্বাধীনতাপ্রদাতা, কোথায় রহিলে আজ ? মানুষ কেন এত কষ্ট পাইতেছে ? অধীনতার ভাবের সঙ্গে একবার যুদ্ধ আরম্ভ হউক। মা শক্তিস্বরূপা, হুঙ্কারে শত্রুদল তাড়াও। আর পরের দাসত্ব করিব না। মা আনন্দময়ি, আর পাপের দিকে যাব না ; রিপুপরতন্ত্র আর হইব না। যাহা করিতে বলিবে, তাহাই করিব ; যেখানে যাইতে বলিবে, সেইখানে যাইব ; যাহা খাইতে বলিবে, তাহাই খাইব ; যাহা নিষেধ করিবে, তাহা কখনই খাইব না। কোন প্রকার কুঅভ্যাসের দাসত্ব করিব না। বড় কষ্ট হয় সে অবস্থায়, বিবেক যখন মনকে বলে, এমন যিনি ভালবাসেন, সেই মার আদেশ পালন কর্‌লি না ? তাঁর কথা অগ্রাহ্য কর্‌লি ? তাঁকে অপমান করিতেছিস্ ? বুঝিতেছি, মা, অধীনতা দাসত্ব ভয়ানক নরক। তোমার পাতকী সন্তানকে উদ্ধার কর। লোহার শিকল ছিঁড়ে দাও, ভাই বন্ধুদের লইয়া স্বাধীন পাখী হইয়া উড়িয়া বেড়াই ; স্বর্গের বাগানে স্বাধীনভাবে বিচরণ করি ; স্বর্গের ফল ভক্ষণ করি। আর যেন অধীনতা-পিঞ্জরে না থাকি। আকাশবিহারী স্বাধীন পক্ষী আকাশে উড়ুক। দয়াময়, দয়া কর, আশীর্ব্বাদ কর, তোমার দেওয়া স্বাধীনতার সদ্ব্যবহার করিয়া যেন সুখী হই। পিতঃ, তোমার নিকট আমার এই প্রার্থনা।

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ !

# তীর্থযাত্রা

( কমলকুটীর, শুক্রবার, ১০ই ভাদ্র, ১৮০৪ শক ;
২৫শে আগষ্ট, ১৮৮২ খৃঃ )

ইমার্সন, আপনার বাড়ীতে থাকিতে ভালবাসিতে। তুমি কি কম ? তুমি আমাদের। তুমি নববিধানের। তুমি ভাই। আর তোমার পাশে, ষ্ট্যান্‌লি মহামতি, তুমি উদার। তুমি প্রশস্ত। তুমিও ত বাপের বাড়ীতে এসে বসেছ। হিন্দুরা কাঁদিল, বলিল, ঈশা যে আমাদের ভাই। তুমিও কাঁদিলে। বলিলে, আস্‌তে দে না ওদের! ভারতকে আস্‌তে দে। তুমি ঈশার বাড়ীর কাছে একটি বাড়ী করেছ ; বল্‌লে, কেরে আমার বাপের বাড়ীকে ছোট করে ? আমার মহাপ্রভুর ধর্ম্ম ছোট করে ? তোমার যেমন বিদ্যা ছিল, তেমনি উদারতা ছিল ; তুমি হাত বাড়িয়ে সকলকে আলিঙ্গন করিতে। আমাদের মত অধম লোককেও ত্যাগ করিলে না। সাম্প্রদায়িকতা তুমি থাকিতে দিলে না। তুমি বলিলে, আটলাণ্টিক, পেসিফিক সব এক হবে। দেখ, ভাই, তুমি যা বলিলে, তা সার্থক। তুমি যথার্থ পথ দেখালে। তোমার মহাপ্রভুর উদার ধর্ম্ম প্রচার করিলে। মহাত্মা ষ্ট্যান্‌লির উদার ধর্ম্মের কে আদর্শ আছে ? আহা, পৃথিবী মাণিকহারা হয়ে গেল! আর কি এমন লোক আসিবে ? কে আমার বাপের বাড়ীকে এমন বড় করিবে ? লোক সকল তোমারই পথ ধরিবে। সত্য যাবে না। যা দেখিয়ে গিয়েছ, তা হবে ; সব খুব উদার প্রশস্ত হ'য়ে যাবে। সকলে এক হ'য়ে যাবে। চিদাকাশে সকলে থাকিবে। ভাই, তুমি চিরকাল আমাদের কাছে থাক।

আর একটি ভাই আমাদের কোথায় ? নির্জ্জনতাপ্রিয়। বড়, ধর্ম্ম-বীরদের সম্মানকারী। চিরকাল তুমি একলা থাক্‌তে ভালবাস। ঝোপের

ভিতর থাকতে ভালবাস। স্বর্গের ভিতরও ওঁর বাড়ী খুঁজে বার করা ভার। এত কাজ কর্ম্ম, হুড়োহুড়ি চারিদিকে, বিলাতের জীবনের আদর্শ দেখাও! তা নয়, হিন্দু ঋষিদের ধর্ম্ম কোথায় পেলি, ভাই? তুই তবে পরমার্থতত্ত্ব পেয়েছিলি। তুই বড় উৎসাহী ছিলি। তোর লেখাগুলো বইগুলোতে তাই এত তেজ। তাই তোর লেখা এত গরম। তোরা তিন জনে পৃথিবী তোলপাড় করেছিলি। বড় বড় পাদ্রি বিদ্বান্ লোক সকলে ইংলণ্ডে জয় জয় রব করিতেছে, তুমি গ্রাহ্যও করিলে না। মুসলমানদের দলপতি মহম্মদকে নিয়ে খাড়া করিলে বিলাতে। মজার লোক! কিছু গ্রাহ্য করিলে না। বলিলে, আমি সব সাধুকে এক করিব। কোথায় রহিলে কারলাইল! ধন্য বীর উৎসাহী! একটি ছোট ঘরে নির্জ্জনে সাধুদের নিয়ে বসে থাকতে। তোমরা তিনটি পৃথিবী হইতে স্বর্গে নূতন সমাগত। তোমরা আসনে বোস, আমরা সম্মান করি। জয় জয় তোমাদের জয়! জয় জয় তোমাদের জয়! জয় জয় তোমাদের জয়! তোমাদিগকে প্রেম উপহার দি, তোমাদিগকে প্রেম উপহার দি, তোমাদিগকে প্রেম উপহার দি।

এই রজ্জু দ্বারা তোমাদের সঙ্গে আমাদের বাঁধিলাম। তোমরা যেন আমাদের হও। আমাদের বাড়ীতে তোমরা থাক। আমরাও তোমাদের রক্তের ভিতর থাকি। আমরা তোমাদের নিকট করিলাম। পৃথিবীতে থাকিলে অত নিকট করিয়া লইতে পারিতাম না। তোমাদের তিনটিকে নমস্কার করি, আর সকল ভক্তদের দেখে প্রণাম ক'রে যাই। দূরে যাব কেন? শরীরটা বাড়ী যাক্; নূতন ভাই পেলি, থাক্। কথাবার্ত্তা কত আছে। ভারতবর্ষ থেকে যদি চিঠি থাকে, দে; যদি চিঠি নিয়ে যাবার থাকে, নে। মহর্ষিগণ, ভক্তগণ, প্রাণের ভাইগণ, এস। তোমাদের তিনটিকে নিয়ে রহিলাম।

মা আনন্দময়ি, এস। এমনি ক'রে তোমার স্বর্গ খুব বাড়িবে, এখানে শেষটা সকলেই যাইবে। কি সুবাতাস, কি নির্ম্মলা ভক্তি নদীরূপে ঐখানে বহিতেছে! সকলের মুখেই সৌন্দর্য্য! মা, অন্তে তব পদপ্রান্তে যেন স্বর্গলাভ হয়। মা, এমন সুন্দর দেশ থাক্‌তে, কেন গিয়ে বিষ খাই নরকে? এমন চাঁদমুখ সব থাক্‌তে, কেন কাফ্রিদের দেশে যাই? মা, বুকের ধন, কাছে এস, তোমার ছেলেগুলিকে নিয়ে এস, তোমার স্বর্গ নিয়ে এস। একবার সকলকে লইয়া বুকের ভিতর আলিঙ্গন করি। আয়, আমার প্রাণের স্বর্গ, আমার বুকের ভিতর আয়। আমার সুখের ঈশা, প্রেমের গৌর, বুকের ভিতর আয়। মুখে ঈশা বড়, মুষা বড়, বলিলে হবে না; চরিত্র চাই। দে, তোদের মত চরিত্র দে, নির্ম্মল চরিত্র দে, তোদের সুখ দে, শান্তি দে, পুণ্য দে! কৃপাসিন্ধো, দয়াময়, তুমি কৃপা করিয়া এমন আশীর্ব্বাদ কর, আমরা যেন স্বর্গ হইতে শূন্যহস্তে ফিরিয়া না যাই; কিন্তু নূতন ভাই, পুরাতন ভাইদের চরিত্র বুকের ভিতর রাখিয়া, তাঁদের খুব আলিঙ্গন করিয়া, শুদ্ধ এবং সুখী হই। [ মো ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

---

## জীবে ব্রহ্মদর্শন

( কমলকুটীর, শনিবার, ১১ই ভাদ্র, ১৮০৪ শক; ২৬শে আগষ্ট, ১৮৮২ খৃঃ )

দয়াল হরি, স্বর্গের ঘনীভূত সৌন্দর্য্য, এখন পৃথিবীতে নামিতে পারি। স্বর্গ দেখা হইল এক প্রকার, আজ তৃতীয় দিবস, আজ আমরা জগতে নামিতে পারি। লব্ধ বস্তু না হারাইয়া, আস্তে আস্তে অল্পে অল্পে স্বর্গের সোপান দিয়া, পৃথিবীতে অবতরণ করিতে পারি। যদি স্বর্গ হইতে

স্বর্গীয় হইয়া, দেবগণের পদধূলি লইয়া, পৃথিবীতে নামিতে পারি, তাহা হইলে কি দেখি? দেখি, বড় আশ্চর্য্য। যখন স্বর্গেতে, হে হরিসুন্দর, তখন ঈশার রূপান্তর হইল, এবং পার্শ্বস্থ শিষ্যেরা রূপান্তর-দর্শনে বিস্ময়াপন্ন হইল। হরি হে, অদ্ভুত কথা; ঈশা স্বর্গ হইতে নামিলেন, তাঁহার স্বর্গে রূপান্তর ভাবান্তর হইল। সকলে দেখিল, এ কে? স্বর্গীয় উজ্জ্বল শুভ্র? যিনি স্বর্গে রহিলেন, তাঁকে দেখিলে, লোক বলে, রূপান্তরিত হইয়াছেন। সেইরূপ, ঠাকুর, যখন তোমার ভক্ত পৃথিবীতে স্বর্গ লইয়া নামেন, তখন পৃথিবীর দিকে তাকাইলে, পৃথিবীকেও রূপান্তর দেখেন। দশ জন শিষ্য ঈশাকে রূপান্তরিত উজ্জ্বল দেখিলেন সত্য, কিন্তু তোমার ভক্ত দশ সহস্র নরনারীকে ভাবান্তরিত রূপান্তরিত দেখেন। মহেশ্বরি, আমি যদি তোমার স্বর্গের আগুনে উজ্জ্বল হইয়া পৃথিবীতে নামি, এই সকল মানুষকে উপরে দেখি, উচ্চে দেখি। কে জানে তাদের পাপ দুর্ব্বলতা? আমি যদি দেবচক্ষু পাই, তাদের উচ্চে দেখি। মিলনের চাবি পাওয়া গেল, জীব-সেবার বীজমন্ত্র লব্ধ হইল। জীবেতে ব্রহ্ম দেখা গেল, পৃথিবী স্বর্গে বেড়াইতে গেল। এই মানুষেরা দেবতা হইল। এরা এখানে এক ভাবে, ওখানে এক ভাবে। দেবত্ব মনুষ্যত্ব মিলিয়া অদ্ভুত তত্ত্ব পৃথিবীতে প্রচার করিল। অতএব, হে খণ্ড খণ্ড মহাদেবগণ, প্রসন্ন হও। যদিও মহাদেব বলিয়া তোমাদের পূজা করিব না, কিন্তু হে ভ্রাতৃগণ,—রূপান্তরিত হইয়া, হে পিতৃগণ, হে মাতৃগণ, হে দেবতা, হে ঈশ্বরের ভাবান্তর, তোমরা মহীয়ান্ হও সকলে। দেবত্ব মনুষ্যত্বে মিশিয়া গেল এই উৎসবে। পৃথি-বীর ঘোলা জল ব্রহ্মসমুদ্রে মিশিয়া এক হইয়া গেল। আমার ব্রহ্মকে ইঁহাদের ভিতরে আমি পূজা করিব। এই সকল আধারে মা, তুমি বসিয়া আছ। তুমি জীবন্ত দর্শন দিলে ইঁহাদের ভিতর; আমি ইঁহাদের অগ্রাহ্য করিতে পারি না, কলহ করিতে পারি না, বিচার করিতে পারি

না। ইহারা চোর ব্যভিচারী নরহত্যাকারী হইলেও, তথাপি দেবতা, তথাপি দেবতা। ইঁহাদের পশুর দিক্ দেখা যায় না, দেবতার দিক্ দেখা যায়। ইঁহাদের ভিতর ব্রহ্মজ্যোতি, আনন্দের হিল্লোল। ইঁহারা পাপী, তা কি জানি না? তথাপি দেবত্বের সম্মান আমি করিব। ইঁহাদের অর্চ্চনা বরণ করিয়া আমি সহজে স্বর্গলাভ করিব। মনুষ্যকে মনুষ্য বলিয়া কেহ স্বর্গ লাভ করিতে পারে না। এই যে সকল দেহমন্দিরে ব্রহ্মের প্রতিষ্ঠা দেখা যাইতেছে! আমি কি করিব? এঁদের আমি চটাতে পারি না। এঁদের বিরুদ্ধে কথা কহিতে পারি না। উৎসবে স্বর্গ, আর পৃথিবীতে স্বর্গ, দুই দেখা যায়। মা, মনুষ্যের দেবত্ব না দেখিলে মুক্তি হয় না, মানুষকে সমাদর করিতে পারি না। নির্ব্বোধ মনুষ্য নববিধানের রহস্য বুঝে না। আমি বুঝাই গূঢ় তত্ত্ব। বাদাম আন নারিকেল আন; খোসা ছাড়াও, ভিতরে শাঁস আর ভিতরে জল, তাই ব্রহ্ম, তাই লও। আর মানুষ ছোবড়া, তা ফেলে দাও। হায়, আমি কেবল ছোবড়া দেখিব, না, নরনারীর ভিতর কেবল দেবত্ব দেখিব? দেবত্ব ভিন্ন আর কিছুই দেখিব না। হনুমানের লেজ থাক্ না, কাল মুখ হোক্ না, হনুমানের বুক চিরে সীতারাম দেখিব। এরা ব্রহ্মকুলে জন্মগ্রহণ করেছে, এরা ব্রহ্মগোত্র, এরা ব্রহ্মের বংশে জন্মেছে। এই নীচ মনুষ্যের ভিতর ব্রহ্মকে দেখিয়া প্রণত হই, নমস্কার হই। শিষ্যমধ্যে গুরু, সন্তানমধ্যে পিতা; বন্ধুরা দেবতা, এই ঘর স্বর্গ, স্বর্গেই এই ঘর। দেবতারা এই ঘরে। স্বয়ং ব্রহ্ম ভগবান্ এই সকল জীবে। এই সকল জীব ভগবানের ভিতর। আমি পশুত্ব দেখিব না; থাক্ না পশুত্ব, আমার কি? আমি ব্রহ্ম ছাড়া আর কিছু যেন দেখিতে না পাই। ভাইয়ের চক্ষে বক্ষে কেবল হরি নৃত্য করিতেছেন, দেখিব। মানুষকে ভালবাসা যায় না, মানুষকে মানুষ ব'লে ভালবাসা যায় না; কেউ পারিবে না। মানুষের ভিতর ঈশ্বর, এ ভাবিলে ভালবাসা

যায়। ঈশা দেখিলেন, পিতৃত্ব মানুষের ভিতর, তাহা দেখিয়া তবে তিনি সেই পিতৃত্বকে ভালবাসিলেন। প্রাণেশ্বর, আমি মানুষের ভালবাসাতে ডুবি না, আমি সেই অনাদি ব্রহ্মের খণ্ড বলিয়া ভাইকে ভালবাসি। নববিধানবাদীগুলির সঙ্গে আমার গভীর যোগ। তোমরা হরির স্বীকৃত, তোমরা হরির সন্তান, তোমরা হরির মূর্ত্তি। আদর সম্মান শ্রদ্ধা তোমাদিগকে দিব। হরি, ব্রহ্মের কলা ইহাদের মধ্যে দিন দিন বৃদ্ধি হউক! হে দীনবন্ধো, হে কৃপাসিন্ধো, কৃপা করিয়া আমাদিগকে এই আশীর্ব্বাদ কর, আমরা যেন উৎসবের প্রারম্ভে দিব্যচক্ষু লাভ করিয়া, মনুষ্যত্বের ভিতর দেবত্ব দর্শন করিয়া, মনুষ্যের প্রতি সকল পাপ একে একে অসম্ভব করিয়া কৃতার্থ হইতে পারি।

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

---

## স্নান ও ভোজন

( ভারতবর্ষীয় ব্রহ্মমন্দির, ত্রয়োদশ ভাদ্রোৎসব, প্রাতঃকাল, রবিবার, ১২ই ভাদ্র, ১৮০৪ শক ; ২৭শে আগষ্ট, ১৮৮২ খৃঃ )

হে দীনদয়াল, হে আমাদের অন্নদাতা, জলদাতা, শান্তিদাতা, মোক্ষদাতা, তোমার শ্রীপাদপদ্মে উৎসব-দিবসে মিনতি করিতেছি, আমাদের শরীরকে যেমন জল দ্বারা শুদ্ধ কর, মা হইয়া হাত ধরিয়া তেমনই তোমার প্রেমগঙ্গাতে আমাদিগকে স্নান করাইয়া ভাল কর। দেখ, আমরা সংসারকর্দ্দমে লিপ্ত হইয়াছি ; তোমার কাছে মুখ দেখাইতে পারি না ; ভাই বন্ধুরাও কেহ কাছে যাইতে দেয় না। গায়ে ময়লা কেবল নয়, দেখ, মনে কত ময়লা। রাশি রাশি পাপ সঙ্গে করিয়া উৎসবে আসিয়াছি। কোথায় তোমার জল? যেখানে জলসংস্কারে সংস্কৃত হইয়া, সেই

প্রেরিত পুরুষ পরমাত্মাকে দর্শন করিয়াছিলেন, সেইখানে একবার মগ্ন হইব। মন্দিরমধ্যে একবার সেই জল আনিয়া দাও; অবগাহন করিয়া পবিত্রাত্মাকে দর্শন করি। প্রার্থনা আমি কেন করি? আরাধনা করিলে কি হইবে? একবার দুইটী হাত ধরিয়া, ছেলেকে যেমন মা জননী স্নান করান, তেমনই একটু তৈল মাখাইয়া, গায়ে একটু হরিদ্রা মাখাইয়া, আমাদিগকে স্নান করাও। কাল অঙ্গ আর রাখিব না; এবার ভাগবতী তনু করিয়া দাও। জ্বালায় প্রাণ অস্থির; ঠাণ্ডা কর। গরম দেহের উপর শীতল জল একবার ঢাল। একবার ব্রহ্মজলের ভিতর ডোবাও। ভয়ানক উত্তাপ; পাপের তেজ শরীরকে কাতর করিয়াছে। আর অন্য মন্ত্র লইব না; এবার জলসংস্কারে সংস্কৃত হইব। এ জল আত্মার পানীয়; জড় জল নয়। এ আমার ব্রহ্মপদনিঃসৃত জল। এই হরির জল যেমন শরীরের উপর পড়িবে, অমনই আত্মার উপরেও পতিত হইবে। এই জলে অবগাহন করিলাম; আমার শরীরের ময়লা গেল; জ্বালা যন্ত্রণা দূর হইল। এবার ভাই বন্ধুদের কাছে মুখ দেখাইলেই বলিবেন, ঠিক হইয়াছে, প্রাণের ভিতর হইতে গভীর কলঙ্করাশি চলিয়া গেল। হে প্রাণেশ্বর, তুমি অনুগ্রহ কর, প্রত্যহ স্নানকে ধর্ম্মক্রিয়ার মধ্যে করিয়া, স্নানের ঘরকে যেন উপাসনার ঘর করিতে পারি। ঘরের দ্বার রুদ্ধ করিয়া যখন স্নান করিব, কিম্বা নদীতীরে গিয়া যখন স্নান করিব, জ্বালা জুড়াইবার জন্য, ময়লা দূর করিবার জন্য জলে অবগাহন করিব, তখন বলিতে যেন পারি, এই জলের প্রতি বিন্দু ব্রহ্মবিন্দু হউক। এই জল যেমন আত্মার গায়ে লাগিবে, অমনই নূতন জীব হইয়া যাইব। জলে ডুব দিব, আর বলিব, ডুবিলাম ব্রহ্মসাগর মধ্যে। বুঝিব যে, তাহাতেই দেহ মন শুদ্ধ হইল। দেখিব, অহঙ্কারী স্নান করিয়া বিনয়ী হইল, কামাচারী জিতেন্দ্রিয় হইল, লোভী সন্ন্যাসী বৈরাগী

